# প্রকাশকের নিবেদন

সাহিত্যসমাজ এবং সংশ্লিষ্ট জনসাধারণ বিভিন্ন সময়ে যথাযোগ্য ব্যক্তিকে অভিভাবক করে নেন। এক সময়ে ছিলেন রবীন্দ্রনাথ, তারপর এলেন রাজশেখর। একই ব্যক্তির মধ্যে গল্প-লেখক পরশুরাম ও প্রাবন্ধিক রাজশেখরের অবস্থান সত্ত্বেও তাঁর সম্বন্ধে মান্যতা এমনই ছিল, রবীন্দ্র পরবর্তী যে কোনও শারদ সংখ্যায় বা কোনও সংকলনে তাঁর প্রবন্ধ বা গল্প থাকলেই তা সর্বাগ্রে স্থান পেত। সাহিত্য ও সমাজের এই অভিভাবকত্বের সংজ্ঞা নিরূপণ অসাধ্য, তবে সমাজ কতকগুলি লক্ষণ দেখেই তা নির্দ্বিধায় স্বীকার করে নেন। এই প্রসঙ্গে রাজশেখরের উক্তি উদ্ধৃত করি, গঙ্গাজলে গঙ্গাপূজার মত—''সকল দেশেই অল্প কয়েকজন বিচক্ষণ বোদ্ধা সাহিত্যের বিচারকরূপে গণ্য হয়ে থাকেন। এঁদের কেউ নির্বাচন করে না, নিজের প্রতিভাবলেই এঁরা বিচারকের পদ অধিকার করেন। এঁরা কেবল রচনার রস বা উপভোগ্যতা দেখেন না, সমাজের উপর তার সম্ভাব্য প্রভাবও বিচার করেন। পাঠকের আনন্দ ও সামাজিক স্বাস্থ্য দুইয়ের প্রতিই তিনি দৃষ্টি রাখেন। ...সামাজিক আদর্শ চিরকাল একরকম থাকে না, সে কারণে রচনায় অল্পস্বল্প বিচ্যুতি থাকলে তিনি উপেক্ষা করেন, কিন্তু অধিক বিচ্যুতি তিনি মার্জনা করেন না। ...শিক্ষিত জনসাধারণ তাঁর অভিমতই প্রামাণিক মনে করে।''

রাজশেখর বসুর প্রবন্ধাবলীর বিষয়ব্যাপ্তি এবং বিষয়বৈচিত্র্য পাঠকের কাছে এক বিরাট মহাদেশ উন্মোচন করে। সমাজ ও সাহিত্য বিষয়ে তাঁর মতামত এক অনায়াসলব্ধ অখণ্ডনীয় কাণ্ডজ্ঞানের উদাহরণ, যা আমাদের কাছে এক দুর্লভ প্রাপ্তি। প্রবন্ধ-গ্রন্থের এবং অগ্রন্থিত প্রবন্ধাবলীর কালানুক্রমিকতা বজায় রেখেই এই প্রবন্ধাবলী প্রস্তুত হয়েছে। প্রবন্ধগুলির নামেই অবশ্য বিষয়ের প্রকাশ। এই প্রখর ও মহান্ ব্যক্তিত্বের রচনায় আপাতভ্রান্তি ছাড়া আর কিছু সংশোধনের সাহস আমরা পাই নি। সম্পাদক শ্রী দীপংকর বসুর সর্ববিষয়ে সাহায্য ও শ্রী পবিত্র সরকারের ভূমিকার জন্য আমরা এঁদের কাছে কৃতজ্ঞ। এই সমবেত প্রচেষ্টা পাঠকের সমাদর পাবে বলেই আমাদের একান্ত বিশ্বাস। গ্রন্থ সম্বন্ধে পাঠক ও সমালোচকদের মতামত পেলে আমরা পরবর্তী সংস্করণে সেগুলি যথাসাধ্য কার্যকর করব।

বিনত

সবিতেন্দ্রনাথ রায়

# সূচি



## লঘুগুরু



## বিচিন্তা

## চলচ্চিন্তা



## উত্তর-চলচ্চিন্তা



## বিবিধ রচনা

# সম্পাদনা

রাজশেখর বসুর সঙ্গে আমার সম্পর্ক (বংশলতা পশ্য) মেয়ের মেয়ের ছেলে, দৌহিত্রীপুত্র। দৌহিত্রী, আমার মা, বলতেন—দাদা (এবং 'আপনি'), আমাকে শেখানো হয়েছিল—দাদু (সর্বদাই 'তুমি')। একদিন বললেন—আজ সুনির্মল বসু তোমাকে দূর থেকে দেখে জিগেস করলেন—আপনার নাতি? আমি বললাম—ঠিক নাতি নয়...ও, তাহলে পুতি। হ্যাঁ, ঠিক বলেছেন! আর একবার বলেছিলেন— আমার সঙ্গে তোমার কোনও সম্পর্কই নেই—মোক্ষম যুক্তি দিলেন—আমি মারা গেলে তোমার অশৌচও হবে না! (অশৌচ অবশ্য নিয়েছিলুম।)

আসলে ১৯৪২এ স্ত্রীবিয়োগের পর বকুলবাগানের বাড়িতে একা হয়ে যাওয়ায় আমার মা বাবা দেড় বছরের আমাকে নিয়ে তাঁর কাছে চলে আসেন। সেই থেকে আমার অহরহ রাজশেখর সান্নিধ্য—২৭ এপ্রিল ১৯৬০, পরশুরামএর শেষ প্রস্থানের দিন পর্যন্ত। তাঁর রামায়ণ মহাভারত ও পরবর্তী সব সৃষ্টির সাক্ষাৎদর্শী, প্রথম পাঠক, অনিয়োজিত একান্ত সচিব। সর্বোপরি, জ্ঞানোন্মেষ অবধি শেষদিন পর্যন্ত (প্রায় পনর বৎসর) তুচ্ছাতিতুচ্ছ থেকে গুরুগম্ভীর অসংখ্য বিষয়ে তাঁর গল্পচ্ছলে সরল শিক্ষাদান ও আলোচনা আমার শ্রেষ্ঠতম জ্ঞানলাভ। তাই দেশী-বিদেশী সাহিত্যে, এমনকি বাংলা ভাষায়ও আমার সামান্য দখল সত্ত্বেও আজন্ম দাদুর এই শিক্ষা-সান্নিধ্য-'শ্রুতি' এবং তাঁর কাছে আসা তখনকার প্রায় সব জ্ঞানী গুণীজনের আলোচনায় আমার অনিবার্য উপস্থিতি ও তার সঙ্গে আমার অতি খুঁটিনাটি বিষয়ের (অনেকের কাছে 'বিরক্তিকর') স্মৃতিশক্তি—এই সব মিলিয়ে আমার এই একদা বাংলা ভাষার অন্যতম কর্ণধার এক অনন্ত প্রতিভাধর ব্যক্তির রচনা সম্পাদনার স্পর্ধা ও অধিকার।

॥ ২ ॥

অবশ্য প্রথমে মনে হয়েছিল—সম্পাদনা! আজন্ম দেখেছি দাদু প্রুফ দেখছেন—ছাপার ভুল ছাড়া প্রতি শব্দ বাক্য, মায় কমা দাঁড়ি ড্যাশ পাণ্ডুলিপিতে যা আছে অপরিবর্তিত থাকছে। তাঁর লেখার আবার সম্পাদনা কী করব। পরে দেখলুম, দরকার আছে। প্রথমত দীর্ঘজীবনের 'গোড়ার দিকে উত্তর বিহারের একটা মাঝারি শহরে' (দরভঙ্গা) থাকা, বার বৎসর বয়স পর্যন্ত বাংলা-না-জানা এক বালকের পরবর্তী পঞ্চাশ বৎসরে ব্যবহারিক রসায়নের বিপুল মণ্ডলে স্বচ্ছন্দ আধিপত্যের পর সেই বাংলা ভাষারই অন্যতম কর্ণধার হওয়ার বিবর্তন, বহু বয়োজ্যেষ্ঠ মনীষীর সঙ্গে নিজমত প্রতিষ্ঠার লড়াই, বানান সংস্কারে যা সর্বোচ্চ ব্যক্তিত্ব রবীন্দ্রনাথ পর্যন্ত গড়িয়েছিল, শেষ পর্যন্ত জয়ী হওয়া—এসব অবশ্যই

তাঁকে ক্লান্ত সংশয়াচ্ছন্ন করে রেখেছিল। নিজের কিছু মতবাদ, শব্দের বানানও বদলাচ্ছেন। কোন্‌টা রাখব? অন্যদিকে তাঁর মৃত্যুর পর চল্লিশ বৎসর (এমনকি জীবদ্দশারও শেষ দিকে অশক্তির জন্য) নজর না দেওয়ায় জমে ওঠা তুমুল মুদ্রণ প্রমাদাবলী! গুরুত্বপূর্ণ শব্দ ও বাক্যের বিকৃতি ও অবলুপ্তি এই অসাধারণ সৃষ্টির বহু স্থানই কিম্ভূত করে তুলেছিল। সংস্কার অত্যন্ত জরুরি।

এই সুবিশাল কর্ম সম্পাদন করতে গিয়ে মনে হল সব বানানের সমতা আনব? তাহলে বিবর্তনের ইতিহাস লুপ্ত হবে। অতএব প্রথম দিকের সাধুভাষায় রচনার শুধু ভ্রম সংশোধিত হল, পরের চলিত ভাষায় সংশোধন ও যথাসাধ্য সমতা। কিন্তু প্রমাদ-শিখর বিরাট অন্তরায়। পাণ্ডুলিপি প্রায় কিছুই নেই। (ছাপতে পাঠিয়ে নিজের কপি রাখতেন না। প্রুফ সংশোধন ও পরবর্তী কিছু পরিবর্তন করতেন পাণ্ডুলিপি না দেখে, স্মৃতি থেকে)। অগত্যা 'অনুমান' এবং তিনি কী ভাবতেন, কী করতেন—সেই স্মৃতি অনুসরণ করতে হল। একটা সামান্য উদাহরণ দিচ্ছি। জীবনযাত্রা প্রবন্ধে—'শ্রমিকের আহার অশ্রমিকের সমান হলে চলবে না।' 'অশ্রমিক' শব্দে সংশয়। এই বিশেষ প্রয়োগে রাজশেখরীয় ছোঁয়া নেই। অনেক জায়গায় রাজশেখর বসুর সঙ্গে পরশুরামের 'মিসচিভস' মিশ্রণ রাজশেখর-প্রবন্ধের এক গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য—এবং তা বলছে ওটা 'আশ্রমিক' হবে। এ অনুমানের সাহায্য আরও অনেক নিতে হয়েছে।

এই সূত্রে একটা সত্য কবুল করি। পরশুরাম রচনা-সমগ্র বারবার পড়ে প্রায় নখদর্পণে আনলেও রাজশেখর-প্রবন্ধ এতকাল অতি অল্পই পড়েছি। এই প্রথম দাদুর সমগ্র প্রবন্ধ পুঙ্খানুপুঙ্খরূপে পড়লুম। এক নতুন জগৎ দেখা হল। সেইসঙ্গে পঞ্চাশ বৎসরের স্মৃতি বলছে—সারাজীবন দাদুর মুখে অগণিত মজার কথা, ঘটনা, চুটকি মন্তব্য শুনেছি (তখন তাঁর মুখে বহুজন পরিচিত গাম্ভীর্যের লেশমাত্র থাকত না)। আজও, দাদুর অবর্তমানের দ্বিচত্বারিংশৎ বর্ষেও আবিষ্কার করি সেসব কথা গম্ভীর অথচ সরসভাবে তাঁর বিভিন্ন প্রবন্ধে ছড়িয়ে আছে। আর একই কথা— রাংতার মোড়কে, ঈষৎ ব্যঙ্গ মিশ্রিত হয়ে প্রচ্ছন্ন রয়েছে পরশুরামের সব গল্পে।

এইখানে আর এক প্রাসঙ্গিক স্মৃতি—আমার শৈশবে-কৈশোরে অনেকবার শোনা দাদুর সকৌতুক উক্তি—আমি যখন ঠাট্টা করে কিছু লিখি তখন নকল নামে লিখি, আর যখন গম্ভীর হয়ে লিখি তখন আসল নামে।

তবু স্বীকার করছি আরও গবেষণা দরকার ছিল। এগোতে এগোতে বারবার বুঝেছি বহু শব্দের সমতা থাকছে না। কিন্তু বারবার পিছনো সম্ভব নয়, সাধ্যও নয়। সান্ত্বনা এই, যে সবই তুচ্ছ, গভীর কিছু নয়। এবং অধিক তাপসের শরণ না নিয়ে পদে পদে স্মরণ করেছি শ্রীসবিতেন্দ্রনাথ রায়—ভানুবাবুকে। বহু শব্দ প্রয়োগের—সংস্কৃত হলে কথাই নেই — যাথার্থ্য বিচারে (ঠিক আছে না ছাপার ভুল) তিনিই আমার অনন্য দিশারী। শংসা কিছু পেলে অবশ্যই, শঙ্কিত অভিশংসারও কিঞ্চিৎ 'অংশ' তাঁকে 'গ্রহণ' করতেই হবে। তবু বিদ্বজ্জনের কাছে যুক্তকর নিবেদন, প্রায় বিস্মৃতি, অবলুপ্তির কবল থেকে যে

রত্নখনি-উদ্ধার করেছি তার ঔজ্জ্বল্য উপভোগই মুখ্য হক। আমার ছিদ্রান্বেষণ নিতান্তই গৌণ কর্ম।

॥ ৩ ॥

পরবর্তী কঠিন সমস্যা প্রবন্ধ নির্বাচন। কোন্‌টা থাকবে, কোন্‌টা বাদ (রিগিং-এর অপবাদ না জোটে)। একই বিষয়ের পুনরুক্তি একাধিক প্রবন্ধে আছে। স্বমত প্রতিষ্ঠায় এই 'কর্ণেজপন' অবশ্যম্ভাবী। আর এক বিরল প্রতিভাধর, যাঁর অশেষ স্নেহ লাভ করেছি, দাদুর এক 'গুণমুগ্ধ, বশংবদ' ভক্ত সৈয়দ মুজতবা আলী বলতেন—গদ্যসাহিত্যে বারবার এককথা না বললে কানে জল যাবে কী করে। গানে তার দরকার নেই, সেখানে একই লাইন ফিরে ফিরে আসে। তাই যতই পুনরুক্তি থাক, তার জন্য কোনও প্রবন্ধ ত্যাজ্য নয়। (রবীন্দ্র-প্রশস্তি যে কতবার ফিরে এসেছে; থেমেছে মৃত্যুর কয়েকঘণ্টা আগে লেখা শেষ প্রবন্ধে।)

॥ ৪ ॥

সংকলন বিষয়ে আর একটি গুরুত্বপূর্ণ মত অনেকদিন মনে রেখেছিলুম। শরদিন্দু অমনিবাস দ্বিতীয় খণ্ডে প্রকাশিত ডায়েরিতে ২৮ ভাদ্র ১৩৪০—আজ থেকে ৬৮ বৎসর আগে লেখা শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের অনেক মন্তব্যের একটি—সাময়িক রচনা (topical) পুস্তকাকারে বাহির করিবে না।—এর ব্যত্যয় আছে। বিষয়ের topicality যতই তামাদি হক, রাজশেখরের ভাষা, শৈলী, শব্দপ্রয়োগ, স্বল্পতম শব্দে বক্তব্যের স্বচ্ছতা সর্বকালীন। 'টপিকলিটি'র অভাব যুক্তিতে তার পরিহার সংগত হবে না। অন্য একটি ব্যাপারও আছে। 'উদয়ের পথে'র মুক্তির বহু বৎসর পরে ছবিটি দেখি। তখন রেশনের লাইন অবাস্তব হয়ে গেছে। তাই এতে দেখা চালের জন্য লাইন কৌতুককর লেগেছিল। তখন তা টপিকলিটি-রহিত। আরও পরে ঘটনাটি প্রবল উদ্যমে পুনরুজ্জীবিত হয়ে উদিত হল; আজও তা বিদ্যমান। ক্ষণিক অবলুপ্তির পর উদয়ের পথের সে লাইন আজ আবার টপিকল। প্রায় সমস্ত ঘটনাই প্রকৃতির নিয়মে চক্রবৎ আবর্তিত হয়—দশ বিশ বা পঞ্চাশ বৎসর পরে। তার বর্জন অনুচিত।

এই সব ভেবেই আপাতত বিশল্যকরণীর সন্ধানে বিরত থেকে যথালভ্য সমগ্র প্রবন্ধই রাখা হল। অন্তত একটা যথাসাধ্য প্রামাণিক দলিল লিপিবদ্ধ করার চেষ্টা তো হল—আরও অনেক ছিল জেনেও। আমি নিরুপায়, সে সব লুপ্ত।

॥ ৫ ॥

এই সুযোগে দুটি সামান্য দোষের কথা উল্লেখ করছি—আমার নয়—দাদুর। তাঁর ভাষা যতই সরল হক বহু সুপরিচিত শব্দের এমন বিকল্প রূপ ব্যবহার করেছেন যা

সাধারণের নাগালের বাইরে ('খ্যাপন' অর্থাৎ প্রচার, জ্ঞাপন)। 'প্রতিযোগ' দেখে হোঁচট-খেতে হয়—ছাপার ভুলে 'প্রতিযোগিতা'? দুটোই এক—চলন্তিকা উবাচ। অবশ্য এই 'দোষ' থেকে মস্ত লাভ—নতুন কিছু শেখা গেল; জানাও গেল—একটা ই-কার, একটা ত ও একটা আ-কার বাদ দিয়ে যদি শুদ্ধি বজায় থাকে তবে অযথা আড়ম্বর কেন। তবে সমগ্র প্রবন্ধে একটিমাত্র শব্দ পেয়েছি যা বোধহয় কোনও বাংলা অভিধানে নেই। প্রথম প্রবন্ধ নামতত্ত্বে ব্যবহৃত 'গরদখোর নাম'। কিছুতেই যখন ভেবে পাচ্ছি না ওটা কিসের 'প্রমাদ' তখন হঠাৎ আবিষ্কার করলুম ওটা হিন্দী শব্দ। একটা হিন্দী অভিধানে পেয়েছি—যা গর্দ বা ময়লা খায় বা সাফ করে। তবু এই একটিমাত্র ক্ষেত্রে প্রয়োগ ঠিক বোধগম্য নয়।

দ্বিতীয় দোষ, অনেক ক্ষেত্রে শব্দের ভুল বা দোষ উল্লেখ করলেও তার সঠিক বিকল্পের নির্দেশ নেই, যেমন বাধ্যতামূলক, আইন-অমান্য-আন্দোলন ইত্যাদি। বহুপ্রচলিত 'অংশগ্রহণ'এ প্রবল আপত্তির কারণ অবশ্য সোজা; ওটা ইংরেজির কণামাত্র নকল তাঁর কাছে পুরীষবৎ পরিত্যাজ্য ছিল বলে। Take part, অতএব অংশ-গ্রহণ। সাঁতারে বা আলোচনায় অংশ নেওয়া মানে? সাঁতারের কোন্ বা কতটা বখরা? খাঁটি বাংলা 'যোগদান' সম্পূর্ণ পরিত্যক্ত হল কোন্ দোষে?

॥ ৬ ॥

এই বৃহৎ কর্মের এক প্রেরণা কয়েক বৎসর আগে কলকাতা দূরদর্শনে এক আলোচনায় শ্রদ্ধেয় পবিত্র সরকারের উক্তি—আগেকার সেসব চমৎকার লেখা আর কোথায়, রাজশেখর বসুর কত বিস্তৃত ক্ষেত্রে কত সরস স্বচ্ছন্দ প্রবন্ধ। তার জন্য আমি কৃতজ্ঞ। এই সংকলনে তাঁব ভূমিকার জন্যও আমি ধন্য। সত্যই অমূল্য তাঁর কৃত দাদুর রচনার মূল্যায়ন।

কিছু প্রবন্ধ সামান্য টীকাভারাক্রান্ত করার লোভ সামলাতে পারিনি—গভীর বিশ্বাস নিয়ে, যে তা নিতান্ত বিরক্তিকর লাগবে না।

সব প্রবন্ধের রচনাকাল দাদু বঙ্গাব্দে (১৩...) লিখতেন। বিজ্ঞানসম্মত শকাব্দ প্রচলনের পর তাই (১৮...) লিখেছেন। কিন্তু আমি লজ্জিত; এখনও সময়ের সঠিক

---

তবু বিকটতম মাছিমারাটা দেখতে হয়নি—work culture। ওয়র্ক মানে কর্ম, কাল্চর অবশ্যই একমেবদ্বিতীয়ম্ সংস্কৃতি—অর্থাৎ কর্মে অবহেলা কর না, খুব সংস্কৃতি— গান বাজনা চালাও। রীতিমতন ওয়াক (বমি) কালচর। বিশুদ্ধ কর্মনিষ্ঠাকে গুমখুন করা হল কোন্ মহাপাতকে? নানান ইনফেকশন লেগে থাকলে কি যেন একটা কালচর করা হয়—কি একটা সংস্কৃতি!

পরিপ্রেক্ষিত পাওয়ার জন্য খ্রিষ্টাব্দই সহজ, তাই প্রতি রচনায় বঙ্গা-শকের সঙ্গো আনুমানিক খ্রিষ্টাব্দ দেওয়া হল।

অপর এক অপরিচিতজনকে কৃতজ্ঞতা জানিয়ে শেষ করছি। Statesman পত্রিকার উল্লেখ দাদুর অনেক প্রবন্ধে আছে। অগস্ট ২০০০এ তারই এক রবিবাসরীয় Impressionএ শ্রীজ্যোতি সান্যাল মহাশয় লিখেছিলেন—

Indians who wish to write good English need to first study writing in our regional languages. Bengalis have in short stories by Parashuram and Rabindranath Tagore perhaps the world's best models for precision and economy of languages. In his first three collections...Parashuram's prose defies editing. Not a word is excess; every sentence is stripped to its cleanest component.

দাদুর মৃত্যুর চল্লিশ বৎসর পরে তাঁর সম্বন্ধে এই এক অদৃষ্টপূর্ব মন্তব্য পেলুম, যা তাঁর প্রবন্ধের ক্ষেত্রেও সমানভাবে প্রযোজ্য। দৃঢ়তার সঙ্গো বলতে পারি একে তিনি তাঁর সাহিত্যজীবনের এক বিরাট সম্মান মনে করতেন।

অনেক হাটের মাঝে এবার দাঁড়ি দিচ্ছি॥

# ভূমিকা

রাজশেখর বসু-পরশুরাম (১৮৮০-১৩৬৫) যাকে বলেন 'ললিত সাহিত্য', (ইদানীং আমরা যাকে বলি সৃজনশীল সাহিত্যকর্ম)—তা রচনা করা তাঁর পক্ষে যতটা আকস্মিক ও অভাবিত, প্রবন্ধরচনা ততটা নয়। বিশ্ববিদ্যালয়ের রসায়ন-বিজ্ঞানের উজ্জ্বল ছাত্র, পরবর্তীকালে বেঙ্গল কেমিক্যালের জবরদস্ত প্রশাসক, অসাধারণ এক অভিধানকার এবং ভাষা-নিয়ামক রাজশেখর তাঁর ন-টি গল্পের বইয়ের প্রায় একশোটি গল্পের একটিও লিখলেন না, এমন হতেই পারত, হওয়াই খুব স্বাভাবিক ছিল। হয়তো কেবল সংকলন করলেন 'চলন্তিকা' (১৯৩০), লিখলেন 'লঘুগুরু' (১৯৩৯/১৩৪৬), 'কুটিরশিল্প' (১৯৪৩/১৩৫০), 'ভারতের খনিজ' (১৯৪৩/১৩৫০), 'বিচিন্তা' (১৯৫৫/১৩৬২), 'চলচ্চিন্তা' (১৯৫৮/ ১৩৬৫) ইত্যাদি গ্রন্থের অন্তর্ভূত এবং অগ্রন্থিত নানা প্রবন্ধ। তাহলে তা আমাদের মনে খুব একটা বিস্ময় উৎপাদন করত না। তাঁর যে শিক্ষাদীক্ষা, কর্মক্ষেত্র, উপরন্তু ভাষা সম্বন্ধে ব্যক্তিগত অভিনিবেশ ও বিশেষজ্ঞতা—তাতে এ ধরনের রচনা তাঁর কলম থেকে মোটেই অনপেক্ষিত নয়। তারও উপরে তিনি যে অনুবাদ করলেন 'মেঘদূত' (১৯৪৫/১৩৫২), বাল্মীকির রামায়ণ (১৯৪৬/১৩৫৩), ব্যাসদেবের মহাভারত (১৯৪৯/১৩৫৬), এবং 'শ্রীমদ্‌ভগবদ্‌গীতা' (১৩৬৫)— তাও আমরা স্বাভাবিক বলে মেনে নিতেই পারি, কারণ তখনকার দিনে বিজ্ঞানের ছাত্ররাও সংস্কৃত ভাষায় অনেকেই বিশেষ পারদর্শী হতেন। আর রাজশেখরের পিতা চন্দ্রশেখরের সংস্কৃত ভাষা এবং বেদান্তদর্শনে গভীর অনুপ্রবেশ ছিল, বাড়িতে সংস্কৃতভাষা সমাদৃত ছিল, চন্দ্রশেখর বেদান্তের নানা বিষয়ে একাধিক ভাষ্যপুস্তক রচনা করেছিলেন। রামায়ণ মহাভারতের অনুবাদ-নিয়ন্ত্রিত গুরুগম্ভীর ভাষার পাশে রাজশেখরের অত্যন্ত সহজ শিশুবোধ্য ভাষায় পুনঃকথিত 'হিতোপদেশের গল্প' (১৯৫০/১৩৫৭) হয়তো একটু সচকিত করে। তবু সহজ সরল অন্তরঙ্গ ভাষায় বাংলা লেখাও সম্ভবত তাঁর পারিবারিক ঘরানার অন্তর্গত ছিল। তাঁর বাবার কোনো রচনা আমাদের দেখার সুযোগ হয়নি। কিন্তু যিনি দেবেন্দ্রনাথ ঠাকুরের শিষ্যস্থানীয় এবং 'তত্ত্ববোধিনী পত্রিকা'র নিয়মিত লেখক ছিলেন, তাঁর ভাষাশৈলীর আদর্শ দেবেন্দ্রনাথের অতিশয় প্রসাদগুণসম্পন্ন গদ্য হওয়াই সম্ভব। তাঁর দাদা শশিশেখরের বাংলা গদ্যও ছিল স্বচ্ছ ও সরসতাপূর্ণ।

শুধু উপরে তালিকাবদ্ধ সব গ্রন্থের রচয়িতা—তাঁর প্রধান সব অনুবাদও এক ধরনের রচনাকর্ম—হয়ে থাকলে তিনি কেবল রাজশেখর বসুই থাকতেন, পরশুরাম হতেন না—এ তো সংগত সিদ্ধান্ত।

এই কথা বলা সত্ত্বেও আমরা রাজশেখর এবং পরশুরামের মধ্যে কোনো স্থায়ী বিভাজন রচনা করতে চাই না। আমরা অন্যত্র প্রমথনাথ বিশীর এই কথা সম্পূর্ণ মেনে নিতে পারিনি যে, "এই দুই নামের স্বাতন্ত্র্য তিনি প্রথম থেকে শেষ পর্যন্ত বজায় রেখেছেন,

এমন আর কোনো লেখক রাখতে পেরেছেন কি না সন্দেহ।" পরশুরাম রাজশেখরের কাছে নিশ্চয়ই হাত পেতেছেন তাঁর গল্পগুলির অন্তবর্তী বিপুল অভিজ্ঞতা বৈচিত্র্যের জন্য, কিন্তু রাজশেখরের প্রবন্ধেও মাঝে মাঝে পরশুরামের ছায়া পড়েছে। "আমিষ ও নিরামিষ" ('চলচ্চিন্তা') প্রবন্ধে সরস সংলাপ গ্রন্থনা ও বক্তাদের সংলাপবাহিত চরিত্রচিত্রণ, 'লঘুগুরু'-র "প্রার্থনা"-য় গল্পের প্রাক্‌সূত্র, 'বিচিন্তা'র "ভেজাল ও নকল" এবং "সমদৃষ্টি" প্রবন্ধে নিজের জীবনখণ্ডের দুটি ছিন্ন চিত্র দিয়ে গল্পের ধরনে প্রবন্ধের উপক্রম রচনা—ইত্যাদি রাজশেখরের পিছনে পরশুরামের অদৃশ্য উপস্থিতির প্রমাণ। একেবারে বিশুদ্ধ জ্ঞাপনাত্মক (শুধু জানানোর জন্য লেখা) প্রবন্ধ অবশ্যই আছে 'ভারতের খনিজ' বা 'কুটিরশিল্প' যেমন—কিন্তু তাঁর গল্প ও প্রবন্ধ উভয়ে যে উভয়ের কাছ থেকে মনোভঙ্গি, শৈলী ও অভিজ্ঞতার (জীবন ও গ্রন্থগত) নানা সূত্র গ্রহণ করেছে তা আমরা লক্ষ করব। বিশেষ করে সামাজিক এবং সামাজিক আচরণ ও বিশ্বাসগত নানা প্রবন্ধেই এমন প্রবন্ধ-প্রকরণের সীমা ভাঙার প্রবণতা যেন একটু বেশি।

২

তবু গল্প গল্পই, প্রবন্ধ প্রবন্ধ। উভয়েই পাঠকের কাছে কিছু বলতে চায়, কিন্তু দুয়ের লক্ষ্য ও বলার ভঙ্গি মূলত পৃথক, ফলে দুয়ের প্রতি পাঠকের সাড়াও ভিন্ন, এবং দুয়ের পাঠকচরিত্রও এক নয়। গল্পসাহিত্য সাধারণ ও ব্যাপক পাঠকসমাজকে লক্ষ করে, প্রবন্ধ সাহিত্য বেশির ভাগ সময়ে এই ব্যাপক পাঠকসমাজের দ্বারা গৃহীত হয় না। কখনও তা একেবারেই বিশেষ জ্ঞান বা সংবাদমুখী পাঠকের প্রত্যাশী, যেমন অভিধান ভাষাতত্ত্ব পরিভাষা, বানান সমতা ইত্যাদি সংক্রান্ত বা 'ভারতের খনিজ' জাতীয় প্রবন্ধে, আবার কখনও তা তুলনায় একটু ব্যাপক পাঠকদের জন্য প্রস্তুত হয়, যেমন পোশাক, খাদ্যাখাদ্য, বিশ্বাস কুসংস্কার, সমদৃষ্টি ইত্যাদি মূলত সামাজিক প্রসঙ্গ নিয়ে লেখা নানা প্রবন্ধে। পরশুরাম দীর্ঘদিন ধরে, গল্পরচনার প্রায় অব্যাহত ধারাবাহিকতার ফাঁকে ফাঁকে প্রবন্ধ রচনা ও প্রকাশ করেছেন। তাঁর এসব প্রবন্ধ সব সময় স্বতঃস্ফূর্ত উপলক্ষ্যে লেখা হয়নি। 'ভারতের খনিজ' বা 'কুটিরশিল্প' বিশ্বভারতীর অনুরোধে লেখা, সে অনুরোধ না এলে তিনি লিখতেন কি না সন্দেহ। আবার বেশ কিছু নৈমিত্তিক প্রবন্ধ আছে যা হয়তো সেই মুহূর্তের কোনো উপলক্ষ্যের তাগিদে কোনো সম্পাদকের অনুরোধে লেখা, নাতিদীর্ঘ, অবিশদ, কিছুটা দায়পালনের প্রয়াস দ্বারা চিহ্নিত, যেমন 'চলচ্চিন্তা'-র "অবনীন্দ্রনাথ ঠাকুর", 'বিচিন্তা'-র "কবির জন্মদিনে" ইত্যাদি। কিন্তু বেশির ভাগ প্রবন্ধ, যেগুলিতে একটি প্রসঙ্গ নানা উদাহরণ ও আলোচনার সাহায্যে অল্পাধিক বিস্তারিত রূপ পেয়েছে, তাঁর নিজস্ব কর্ম ও অভিজ্ঞতার উৎস থেকে আরব্ধ এবং রূপায়িত। এগুলি যেন তাঁর জীবন ও কর্মের সম্প্রসারণ, শুধু ভাবনার নয়। ভাষাবিষয়ক প্রবন্ধগুলিকে এই পর্যায়ে ফেলা যেতে পারে। কিন্তু এ সম্বন্ধে আরও আলোচনার আগে, গ্রন্থ, অভিধানের সঙ্গে যুক্ত বাংলা ব্যাকরণতত্ত্ব, অনুবাদের ভূমিকা ও ভাষ্য ইত্যাদি বাদ দিয়ে এ গ্রন্থে যে সব

প্রবন্ধ সংকলিত হয়েছে সেগুলির একটা মোটামুটি শ্রেণীবিভাগ করার চেষ্টা করি।

ভাষা ও বানান সংক্রান্ত প্রবন্ধগুলি বিশেষার্থী ও বিশেষজ্ঞ পাঠকের জন্য। সেগুলির মধ্যে একটি প্রায় অক্ষুণ্ণ ধারাবাহিকতা আছে, 'লঘুগুরু' থেকে আরম্ভ করে 'চলচ্চিন্তা' পর্যন্ত তিনটি নিছক প্রবন্ধের সংকলনেই একাধিক এ ধরনের প্রবন্ধ আছে, এ ছাড়াও একই বিষয়ে যেমন আছে অগ্রন্থিত কিন্তু পত্রপত্রিকায় প্রকাশিত কিছু প্রবন্ধ, তেমনই আছে নানা জিজ্ঞাসু ব্যক্তিকে লেখা চিঠি। আগেই বলেছি, এগুলি ভাষা বানান পরিভাষা ইত্যাদির ক্ষেত্রে রাজশেখরের নানা কর্ম ও দায়িত্বের সূত্রে রচিত। রাজশেখর কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিভাষা ও বানান সংস্কারের জন্য প্রতিষ্ঠিত উভয় সমিতির (১৯৩৪, ১৯৩৫) সর্বমান্য সভাপতি নিযুক্ত হয়েছিলেন। সমিতিতে সুনীতিকুমারের উপস্থিতি এবং সক্রিয় অংশগ্রহণ সত্ত্বেও তিনি যে এদুটি দায়িত্বের সম্পূর্ণ যোগ্য ছিলেন, তা তাঁর এ লেখাগুলি পড়লেই আমাদের কাছে স্পষ্ট হয়। এই প্রবন্ধগুলি হল—'লঘুগুরু'-র "নামতত্ত্ব", "ভাষা ও সংকেত", "সাধু ও চলিত ভাষা", "বাংলা পরিভাষা", "ভাষার বিশুদ্ধি", "বাংলা বানান", "বাংলা ছন্দের শ্রেণী"; 'বিচিন্তা'তে আছে "ভাষার মুদ্রাদোষ ও বিকার", "বাঙালীর হিন্দীচর্চা", "বাংলা ভাষায় বিজ্ঞান", "বাংলা ভাষার গতি"; আর 'চলচ্চিন্তা'য় এ সংক্রান্ত লেখাগুলি হল "বানানের সমতা ও সরলতা", "আচার্য উপাচার্য"। অগ্রন্থিত লেখার মধ্যে পাচ্ছি "ভুল নাম ও নকল জিনিস", "বাংলা বানানের নিয়ম" (এটি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সংস্কার সমিতির সুপারিশগুলির (তৃতীয় সংস্করণ, মে ১৯৩৬) পুনর্মুদ্রণ ঘটেছে, তবে রাজশেখরের একটি ছোটো ভূমিকা, এবং রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্রের চিঠির—(আসলে রবীন্দ্রনাথের চিঠি, শরৎচন্দ্র তাঁর স্বাক্ষরের নীচে স্বাক্ষর করেছেন মাত্র)—প্রতিলিপি আছে। দুটিই 'দেশ' সাপ্তাহিকে প্রকাশিত। এ ছাড়া আছে কিছু চিঠি ও অমুদ্রিত পাণ্ডুলিপি— একটি জামসেদপুরের প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলনের সাধারণ সম্পাদক সুস্থিরকুমার বসুকে লেখা (২৪/১২/৪০), 'বাঙ্গালা ভাষার আধুনিক রূপ ও তাহা সর্বজনমান্য করিবার উপায়' সম্বন্ধে, আর একটি অধ্যাপক নির্মলচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের "সরকারী কার্যে ব্যবহার্য পরিভাষা" প্রবন্ধের প্রতিক্রিয়ায় লেখা, ৫-৯-৪৮ তারিখের পাণ্ডুলিপি। আরও একটি পাণ্ডুলিপি আছে সরকারি পরিভাষা সম্বন্ধে এবং এ সংক্রান্ত শেষ লেখাটি হল 'বাংলা অক্ষরের' সংস্কার। পাণ্ডুলিপি ও পত্রগুলি কোথাও মুদ্রিত হয়েছিল কি না সে বিষয়ে উপযুক্ত তথ্য আপাতত আমাদের কাছে নেই।

সাহিত্য-বিষয়ক প্রবন্ধগুলির মধ্যে আছে 'লঘুগুরু'-র "রস ও রুচি", "সাহিত্যবিচার", "সংকেতময় সাহিত্য", "রবীন্দ্র-পরিবেশ", 'চলচ্চিন্তা'-র "অবনীন্দ্রনাথ ঠাকুর", "গল্পের বাজার", "সাহিত্যের পরিধি", "কবির জন্মদিনে" "সাহিত্যিকদের ব্রত"; 'বিচিন্তার' "নিসর্গচর্চা", "সংস্কৃতি ও সাহিত্য" এবং অগ্রন্থিত "ছোটগল্প বলতে কি বোঝায়"।

সমাজ-মানসিকতা ও সামাজিক প্রথা, স্বভাব ও আচরণ বিষয়ে তাঁর একাধিক প্রবন্ধ আছে। 'লঘুগুরু'-র "ডাক্তারি ও কবিরাজি", "ভদ্র জীবিকা", "ঘনীকৃত তৈল", "খ্রিষ্টীয়

আদর্শ'', ''তিমি''; 'চলচ্চিন্তা'-র ''আমাদের পরিচ্ছদ'', ''আমিষ-নিরামিষ'', 'বিচিন্তা'-র ''বিলাতী খ্রিষ্টান ও ভারতীয় হিন্দু'', ''ভেজাল ও নকল'', ''জীবনযাত্রা'', 'জন্মশাসন ও প্রজাপালন'', ''সমদৃষ্টি'', ''অশ্রেণিক সমাজ'' তার মধ্যে পড়বে। ব্যাপকতর ভাবে জাতীয় রাজনৈতিক প্রসঙ্গগুলিও হয়তো আসবে, যেমন 'চলচ্চিন্তা'-র ''স্বাধীনতার স্বরূপ'', 'বিচিন্তা'-র ''ভারতীয় সাজাত্য'', এবং অগ্রন্থিত ''বঙ্গ-বিহার''।

আমাদের বিশ্বাস, সংস্কার ও বিজ্ঞানভাবনা নিয়ে রাজশেখরের কয়েকটি মূল্যবান প্রবন্ধ আছে। তার মধ্যে কিছু সামাজিক প্রবন্ধও অন্তর্ভুক্ত করা যায়, যেমন 'লঘুগুরু'-র ''ডাক্তারি ও কবিরাজি''। কিন্তু ওই বইয়েরই ''অপবিজ্ঞান'', ''প্রার্থনা'' এবং 'বিচিন্তা'-র ''ইহকাল পরকাল'' ও ''বৈজ্ঞানিক বুদ্ধি''-কে আলাদা করে তালিকাবদ্ধ করতে হয়। শিক্ষা সম্বন্ধে পাই একটিমাত্র পৃথক প্রবন্ধ, 'চলচ্চিন্তা'-র ''শিক্ষার আদর্শ''। আর আছে তিন জন অসাধারণ বাঙালির জীবন ও কর্মের সংক্ষিপ্ত আলোচনা, আগে অগ্রন্থিত—''লোকহিতৈষী প্রফুল্লচন্দ্র'', ''কেদারনাথ বন্দ্যোপাধ্যায়'' ও ''ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়''।

আমরা আগেই বলেছি, বিষয় অনুসারে প্রবন্ধাবলির এ ধরনের বিভাজন খানিকটা কৃত্রিম ও সুবিধা-নির্দেশিত। এক বিষয় নানা প্রসঙ্গে অনুপ্রবিষ্ট হতে পারে, কিন্তু মূলত বিষয়ের প্রাধান্য ও প্রাথমিকতাকে ভিত্তি করে এ ধরনের বিভাগ করে নিলে আলোচনার পক্ষে সুবিধা হয়। দ্বিতীয়ত, বিষয়-অনুযায়ী তালিকা থেকে আমরা বুঝতে পারি রাজশেখরের প্রধান ও স্থায়ী মনোযোগের প্রসঙ্গ কোন্‌গুলি ছিল, এবং তাঁর মনোযোগ আর অগ্রাধিকারের একটি ক্রমও এভাবে হয়তো নির্দেশ করা চলে। হয়তো, কিন্তু সম্পূর্ণত নয়। কারণ লেখাগুলির প্রত্যেকটির বিস্তার ও ভাবনার নানামুখিতা তাঁর মনোযোগের আর একটি প্রমাণ, ''আমিষ ও নিরামিষ'' প্রবন্ধটি যার নিদর্শন। তবু ভাষা-সংক্রান্ত প্রবন্ধ যেখানে তিনি লিখছেন ১৯২৩ থেকে, এবং শেষ লেখাটি লিখেছেন ১৮৮০ শকে, সম্ভবত ১৯৫৮-তে। আর নানা সময়ে লিখেছেন তিনি মোট কুড়িটি প্রবন্ধ বা পত্রপ্রবন্ধ। সাহিত্যবিষয়ক প্রবন্ধ আছে বারোটি, কিন্তু সবগুলি সমান বিশদ নয়, বোঝাই যায় সেগুলি 'অনুরোধে বা উপলক্ষ্যে'র তাগিদে লেখা। সমাজ ও রাজনীতি বিষয়ক লেখা ষোলোটি, ফলে বিষয়ের এবং অভিনিবেশের গুরুত্বে, আমাদের মনে হয়, এগুলির স্থান ভাষাবিষয়ক প্রবন্ধগুলির পরেই, যদিও ''বঙ্গ-বিহার''-এর মতো দু-একটি লেখা স্পষ্টতই উপলক্ষ্যতাড়িত। আবার ''লোকহিতৈষী প্রফুল্লচন্দ্র'' নিবন্ধটিকে এর মধ্যেও পার্শ্বিকভাবে স্থান দেওয়া যায়। বিজ্ঞান, বিশ্বাস ও সংস্কার নিয়ে লেখা চার-পাঁচটি প্রবন্ধও গুরুত্বপূর্ণ, যেমন গুরুত্বপূর্ণ শিক্ষা-বিষয়ক প্রায় নিঃসঙ্গ প্রবন্ধটি, ''শিক্ষার আদর্শ''। ফলে গুরুত্বের নানা প্রমিতি ও মাত্রা অনুযায়ী তাঁর অগ্রাধিকারকে বিচার করেই এ সম্বন্ধে আমাদের চূড়ান্ত সিদ্ধান্ত করতে হবে।

আসলে রাজশেখরের প্রবন্ধাবলি যদি প্রসঙ্গ অনুসারে সংকলিত ও গ্রন্থিত হত, তাহলে আমাদের দায়িত্ব কমত, তাঁর মনন ও সংবেদনের ক্ষেত্র খুব সহজেই নির্দেশ করা

যেত। কিন্তু এক-একটি বইয়ে নানা প্রসঙ্গের রচনার বিমিশ্র সংকলন প্রস্তুত হওয়ায় তাঁর লেখাগুলিকে আমাদের মতো করে সাজিয়ে নিতে হয়েছে।

৩

ভাষাবিষয়ক প্রবন্ধাবলিতে তাঁর চিন্তা বহুধা ও বিচিত্র। কখনও শব্দ ও অর্থের সম্বন্ধ এবং অর্থানুযায়ী উপযুক্ত শব্দের প্রয়োগ বা নির্মাণ (শব্দার্থ-তত্ত্ব বা সিম্যানটিক্‌স), কখনও বাংলা ভাষার শৈলীগত আদর্শের চিন্তা, কখনও বর্তমান সাহিত্যের উপযুক্ত বাহন কোন্ উপভাষা হবে সে বিষয়ে ভাবনা, কখনও বা ভাষার লিখিত রূপের শারীরিক পরিচর্যা—যা ভাষার আদর্শায়নের পক্ষে জরুরি। বাংলা ছন্দের শ্রেণিবিভাগের উপরেও দুটি প্রবন্ধ আছে।

"নামতত্ত্ব" প্রবন্ধটি দাঁড়িয়ে আছে একটি নৈয়ায়িক প্রশ্নের উপর, নাম ও নামীর কোনো গুণগত অভেদ থাকে কি না, বিশেষত proper name-এর connotation আছে কি না। ভাষাবিজ্ঞান ও যুক্তিবিজ্ঞান বলে, নেই। তবু সরস কৌতুকছলে রাজশেখর নামের লৌকিক ও আক্ষরিক অর্থ যদি কোনোভাবে ব্যক্তি বা সমাজ গ্রহণ করে তাহলে কী বিভ্রাট দাঁড়ায় তা নিয়ে নানা জল্পনা করেছেন। তারই মধ্যে পদবির বানান, শ্রী ও মিস্টার, শ্রীমতী ও মিস্ বা মিসেস্ ইত্যাদি বিষয়ে তাঁর সংগত সুপারিশ আছে। "ভাষা ও সংকেত" নামে সংক্ষিপ্ত প্রবন্ধটিতে অর্থের আর একটি মাত্রা—ব্যঞ্জনা, যার বাহন "সর্বথা নমনীয় নির্বাধ ভাষা"— তা-ই যে সাহিত্যের যথার্থ ভিত্তি তা প্রতিষ্ঠা করেছেন পরিভাষা দরকার, কিন্তু 'ললিত সাহিত্যে' নয়। ব্যঞ্জক দরকার, কিন্তু বিজ্ঞানের প্রবন্ধে নয়। পরিভাষার ব্যঞ্জনারিক্ততা তাকে সাহিত্যে ব্যবহারের অযোগ্য করে রাখে। এ প্রবন্ধটি, মনে হয়, আরও বিশদ হতে পারত। 'চলচ্চিন্তা'-র একটি প্রবন্ধ "সাহিত্যের পরিধি"-তে এই নাম সত্ত্বেও শব্দার্থতত্ত্বই মূল আলোচ্য,—কীভাবে বিভিন্ন লোক একই শব্দের ভিন্ন ভিন্ন অর্থ ধরে নিয়ে অর্থহীন তর্কে কাল ও শক্তিক্ষয় করে। নিপুণ অভিধানকার রাজশেখর জানতেন, ভাষার সাধারণ শব্দমাত্রেরই একাধিক অর্থ থাকে, এখানেই একার্থমাত্রিক পরিভাষার সঙ্গে সেগুলির তফাত। তবে এই বহু-অর্থকতার মাত্রা ও স্তর সব শব্দের ক্ষেত্রে সমান নয়। কোনো কোনো অর্থ মূলের বিভাজন, বিস্তার বা বিবর্তন, কোনো কোনো অর্থ সম্পূর্ণত ভিন্ন উৎস থেকে এসে এক শব্দের শরীরে ঢুকে গেছে, যেমন রাজশেখরের দৃষ্টান্তে 'ঘোড়া' ('চতুষ্পদ দ্রুতগামী তৃণভোজী জন্তু', আর 'যা টিপলে বন্দুকের আওয়াজ হয়')। এগুলি আসলে এক শরীরে দুটি (বা তার বেশি) শব্দ। "আচার্য উপাচার্য" প্রবন্ধে ('বিচিন্তা') রাজশেখরের পরিভাষা-জনিত উদ্‌বেগের কারণ তার প্রয়োগযোগ্যতা ও যথার্থতা শুধু নয়, একটি সার্বিক ব্যবস্থার মধ্যে তার স্থান, তাতে একটির সঙ্গে আর একটি পরিভাষার সম্পর্ক। দুর্গামোহন ভট্টাচার্যের সুপারিশ মেনে তিনি আচার্য-এর (চ্যান্সেলর) জায়গায় চেয়েছেন 'মহাধিপাল', 'উপাচার্য'-এর জায়গায় 'অধিপাল'। আমার মনে হয় এ সুপারিশ আমাদের গ্রহণ করা উচিত ছিল। আসলে "কালক্রমে অনেক শব্দের মানে

বদলায়" এবং এক শব্দের একাধিক অর্থ দাঁড়িয়ে যায়—এই দুই বিপত্তি এড়ানোর জন্যই যে পরিভাষা নির্মাণ করতে হয় তা রাজশেখর খেয়াল করেন। এগুলি হল পরিভাষা-নির্মাণের তাত্ত্বিক বা নৈয়ায়িক ভিত্তি বা যুক্তি। "গ্রহণীয় শব্দ"-তে পরিভাষা গ্রহণে তাঁর যে একটি উদারনীতি তা লক্ষ করে আমাদের ভালো লাগে। যথার্থ ব্যাকরণসম্মত পরিভাষা যেমন চাই ('নিষ্প্রদীপ' নয় 'অপ্রদীপ'), তেমনই 'পিগ্-লোহা'-তেও তাঁর আপত্তি নেই। নানা প্রচলিত পরিভাষার ব্যাকরণগত বিচারে তাঁর ব্যাকরণ-সতর্ক মনটি অবশ্য বেরিয়ে পড়ে। অগ্রন্থিত "ভুল নাম ও নকল জিনিস"-এ বিজ্ঞাপনে বিক্রেতার স্বার্থে কীভাবে ভুল পরিভাষা তৈরি করে লোক-ঠকানোর ব্যবস্থা চলে তা চমৎকার দেখিয়েছেন। 'লঘুগুরু'র "বাংলা পরিভাষা" পরিভাষা সম্বন্ধে একটি পূর্ণাঙ্গ তাত্ত্বিক বিচার, এবং ভারতীয় ও বাংলা ভাষায় যাঁরা পরিভাষা রচনা করেন তাঁদের অবশ্যপাঠ্য।

ওই প্রবন্ধে এবং সরকারি পরিভাষা সংক্রান্ত দুটি অগ্রন্থিত প্রবন্ধে রাজশেখর পরিভাষা-নির্মাণের তাত্ত্বিক যুক্তির বাইরে এসে কিছু 'শারীরিক' যুক্তি তৈরি করেছেন, বলেছেন ইংরেজি পরিভাষাকে যদি স্থানচ্যুত করতে হয় তবে ১. সর্বভারতে প্রচলনযোগ্য 'ভারতীয়' পরিভাষা চাই, কিন্তু ২. জনপ্রিয় প্রচলিত ফারসি ও ইংরেজি শব্দ চলতেই পারে, তবে ৩. সংস্কৃত শব্দের কাছেই বেশি করে হাত পেতে পরিভাষা সৃষ্টি করতে হবে। অগ্রন্থিত ওই দুটি পাণ্ডুলিপি আসলে মূলত একই লেখার প্রতিলিপির মতো—তা নিশ্চয়ই পাঠকেরা লক্ষ করবেন। তবে পরিভাষা থেকে অ-পরিভাষায় রাজশেখরের পরিক্রমা ভাষার একদিককার একটা বৃত্ত সম্পূর্ণ করে। সুনির্দিষ্ট অর্থ থেকে অনির্দিষ্ট, ব্যঞ্জিত, বিভক্ত, বিবর্তমান, অস্থায়ী ইত্যাদি নানা অর্থের মধ্যে যে ভাষার বাসস্থান তা তাঁর দৃষ্টি এড়ায় না।

আর-একটা জিনিস চমৎকৃত হয়ে দেখি। বিশেষ করে শব্দার্থের বিবেচনা শুধু তাঁর কাছে আর ব্যাকরণবিদের শুষ্ক বিবেচনা থাকে না, তা সামাজিক মঙ্গল-অমঙ্গল সম্বন্ধে তাঁর চিন্তার সঙ্গেও প্রায়ই মিশে যায়। "ভুল নাম ও নকল জিনিস" নিবন্ধটি তার নিদর্শন।

আসলে পরিভাষা যেমন অর্থের দিক থেকে শব্দকে সুনির্দিষ্ট করে, এবং ভাষার মনন, যুক্তি ও বৈজ্ঞানিকতার ভিত্তি সবল করে, তেমনই অন্যদিকে অতিকথন, উচ্ছ্বাসপ্রবণতা, শব্দাড়ম্বর ও ভাষার অস্পষ্টতাকে ধ্বংস করে। ফলে ভাষার ব্যাবহারিক ক্ষেত্রেও কঠোরভাবে বিজ্ঞানমনস্ক এবং ঋজুকথন-প্রিয় রাজশেখর ছিলেন সমস্ত অস্পষ্টতা ও অতিকথনের প্রবল শত্রু! 'লঘুগুরু'-র "ভাষার বিশুদ্ধি"-তে সেই ১৯৪৩ থেকেই তিনি আমাদের সতর্ক করছেন, 'পূর্বাহ্নেই' না লিখে 'পূর্বেই' লেখা যায়, 'কার্যকরী'-র বদলে 'কার্যকর' দিব্যি চলে, 'পরিস্থিতি'-র বদলে 'অবস্থা' যেমন। প্রমথনাথ বিশীর একটি গল্পে, মনে পড়ছে, কাগুজে ভাষার এই 'পরিস্থিতি' নিয়ে ব্যঙ্গ ছিল। এইসব কাগুজে 'জার্নালিজ' (journalese) অপপ্রয়োগ সাধারণ লেখাতেও বিস্তারিত হয়েছে, তার আলোচনা তিনি করেছেন 'বিচিন্তা'-র "ভাষার মুদ্রাদোষ ও বিকার" প্রবন্ধে, যেখানে আরও বহু এরকম

দৃষ্টান্ত তুলেছেন তিনি : 'ব্যর্থ হইবে' না লিখে 'ব্যর্থতায় পর্যবসিত হইবে', 'হিন্দীভাষী' না লিখে 'হিন্দীভাষাভাষী' লেখা যেমন। সংস্কৃত শব্দের ভুল অর্থে প্রয়োগ এরকম আর একটি দোষ। নামকরণে (সন্তান থেকে দোকানের) যে ধরনের স্বপ্নবিলাস দেখা যায়, তা রাজশেখরের মতে, কেবল বাঙালির পক্ষেই সম্ভব। এ বইয়ের "বাংলা ভাষার গতি" প্রবন্ধেও এই প্রসঙ্গ অংশত আলোচিত হয়েছে। রাজশেখর লক্ষ করেছেন, "বাংলা ভাষায় বিজ্ঞান" রচনার প্রধান কণ্টক এইগুলি, শুধু পরিভাষার অভাব নয়। সেই সঙ্গে আছে ইংরেজি থেকে আক্ষরিক অনুবাদের কৃত্রিম ও আড়ষ্ট শৈলী, কখনও-বা অকারণ উচ্ছ্বাস ও কাব্যিকতা, কখনও নিখাদ অল্পজ্ঞান।

ভাষার, বিশেষত লিখিত ভাষার শারীরিক প্রসঙ্গগুলির মধ্যে দুটি প্রধান। একটি বর্ণমালা ও লিখনরীতির সংস্কার, অন্যটি বানানের সরলতা ও সমতাবিধান। একটি আর-একটির উপর অংশত নির্ভরশীল—রেফের নীচে একটি ব্যঞ্জন লিখলেই বানান সরল হবে। "বাংলা অক্ষরের সংস্কার" প্রবন্ধে তিনি যে-সব সুপারিশ করেছেন তার মধ্যে সবচেয়ে উদার হল বাংলা লিখতে রোমক লিপির ব্যবহার। এ কাজে কী অসুবিধা তা আমরা অন্যত্র, ('ভাষা দেশ কাল' বইয়ের "রোমক লিপি ও ভারতীয় ভাষা" প্রবন্ধে) দেখিয়েছি। কিন্তু অন্যান্য সুপারিশ, যথা কিছু যুক্তব্যঞ্জন হস্‌ চিহ্ন দিয়ে ভাঙা, যুক্তব্যঞ্জনের 'স্বচ্ছতা', তুচ্ছ কারণে বর্ণবাহুল্য (আগে ও মধ্যে দু-রকমের এ-কার) ইত্যাদি বিষয় বিশেষভাবে অনুধাবনযোগ্য, কিছু এর মধ্যে গৃহীতও হয়েছে। বর্ণের ঘাড়ে ফুটকি চিহ্ন দিয়ে সমবর্গীয় নাসিক্যব্যঞ্জন বোঝানোর প্রস্তাব সংগত, কিন্তু সে সম্বন্ধে প্রবল বাধা আমরা লক্ষ করেছি।

বানানের সরলতা ও সমতা সম্বন্ধে তাঁর ভাবনার অধিকাংশ কলকাতা বিশ্ববিদ্যালয়ের ১৯৩৬-এর প্রস্তাবগুলিতে স্বীকৃত হয়েছে, ফলে এ নিয়ে বিস্তারিত আলোচনার প্রয়োজন নেই। 'লঘুগুরু'-র "বাংলা বানান" প্রবন্ধটি তবু উল্লেখযোগ্য, কারণ তিনি লক্ষ করেন প্রাদেশিক উপভাষার প্রভাব কীভাবে বানান ভুলের দিকে আমাদের চালিত করে। ভাষা সম্বন্ধে আর যে প্রসঙ্গটিকে তিনি গুরুত্ব দিয়েছেন তা হল, সাধারণ সাহিত্যের বাহন কোন্‌ লেখ্য উপভাষা হবে—সাধু না চলিত? এইখানে রাজশেখর সুদক্ষ ভাষাবিজ্ঞানীর মতো, কিছুটা যোগেশচন্দ্র রায় বিদ্যানিধির সূত্র গ্রহণ করে, 'মৌখিক' ও 'লৈখিক' এই দুটি ভাষার মধ্যে তফাত আমাদের খেয়াল করতে বলেন। লৈখিক ভাষার আবার দুটি রূপ আছে বাংলায়—সাধু ও চলিত। রাজশেখর বিশেষ যত্ন নেন মৌখিক ও চলিত-এর পার্থক্য বোঝাতে। মৌখিক যেখানে অ-মান্য (non-standard) উপভাষা মাত্র, সেখানে চলিত একটা সর্বমান্য স্ট্যান্ডার্ড বা আদর্শ ভাষা। মৌখিক ভাষা 'অযত্নলব্ধ', কিন্তু 'লৈখিক' চলিত যত্ন করে শিখতে হয়। আমাদের 'মাতৃভাষা' সম্বন্ধে যে বিভ্রান্তি—তার জন্ম এই মৌখিক ও চলিতের পার্থক্য ভুলে যাবার ফলে। রাজশেখর 'চলন্তিকা'র প্রস্তাবনাতেও ওই পার্থক্যের কথা আমাদের স্মরণ করিয়ে দিয়েছিলেন। যাই হোক, এ প্রবন্ধেও তাঁর উদারতা লক্ষ করি আমরা, চলিত ভাষার বিবর্তনে সর্ববঙ্গের দানের উল্লেখ করতে

ভোলেন না তিনি, আর পশ্চিমবঙ্গের মৌখিক ভাষার সঙ্গে তার দূরত্বও দেখিয়ে দেন। উল্লেখযোগ্য যে, তিনি নিজে ১৯৩০ সাল থেকেই চলিত ভাষায় প্রবন্ধ লিখছেন, ১৯৩২-এ "প্রেমচক্র" গল্পে এলেন চলিত ভাষায়।

এ পর্যন্ত বাংলা ভাষারই নানা রূপের (উপভাষার) মধ্য থেকে নির্বাচনের প্রসঙ্গ তাঁর বিবেচ্য। "বাঙালীর হিন্দীচর্চা"-তে বাংলাকে অতিক্রম করে অন্য একটি পূর্ণাঙ্গ ভাষা দখল করার কথা বলেছেন তিনি, প্রস্তাব করেছেন বাঙালি লেখকেরাও ক্রমে হিন্দিতে মৌলিক সাহিত্য রচনার দিকে অগ্রসর হোন। তাঁর এই প্রস্তাব যে খুব উৎসাহের সঙ্গে গৃহীত হয়নি, এতেই বোঝা যায় যে সে-প্রস্তাব পালন করা কোথাও খুব সহজ নয়। দ্বিভাষী লেখক নেই তা নয়, কিন্তু সংখ্যায় তাঁরা খুবই বিরল। আর প্রতিষ্ঠালোভী বিশ্বায়নপ্রত্যাশী বাঙালি ইংরেজি ছেড়ে হিন্দির দিকে এগোবেন কেন? লোকে যে বেশি বড়োলোক বা বেশি শক্তিশালী তারই সঙ্গে গা-ঘেঁষাঘেঁষি করবার চেষ্টা করে। "সংস্কৃতি ও সাহিত্য" ('বিচিন্তা') নাম হলেও, এ প্রবন্ধে হিন্দি ও ইংরেজি ভাষার সংস্পর্শে বাংলা ভাষার শারীরিক পরিবর্তন ও সমস্যার কথাই বেশি গুরুত্ব পেয়েছে।

ছন্দের শ্রেণি-বিষয়ক একটি প্রবন্ধে প্রবোধচন্দ্র সেনের পরিভাষার বিকল্প পরিভাষা প্রস্তাব করেছেন তিনি। কিন্তু মুক্তদল রুদ্ধদলের পরিবর্তে 'মুক্তধ্বনি' 'বদ্ধধ্বনি' কথাগুলি কিছুটা বিভ্রান্তি তৈরি করতেই পারে। মাত্রাবৃত্ত (এখনকার সরল কলাবৃত্ত বা কলামাত্রিক)-কে 'স্থিরমাত্র' বলতে অসুবিধে নেই, কিন্তু দলবৃত্ত এবং মিশ্রবৃত্ত দুধরনের ছন্দেই দলের সংকোচন এবং প্রসারণ ঘটে বলে মাত্রা-মানের হেরফের হয়। ফলে 'সংকোচক' 'প্রসারক' বা 'অস্থিরমাত্র' এই নামে বাকি দুটি ছন্দপদ্ধতিকে সুনির্দিষ্ট করা যায় না। কিন্তু আগেকার "বাংলা ছন্দের মাত্রা" প্রবন্ধটিতে এই সংজ্ঞার পুনর্বিন্যাস নেই, তা অভ্যস্ত পরিভাষাগুলিকে আরও স্পষ্ট ও নির্দিষ্ট করার এক প্রশংসার্হ প্রয়াস। তবে "হরফ"-এর বিবেচনা যে ছন্দোবিচারে প্রায় সম্পূর্ণ অপ্রাসঙ্গিক, সে উপলব্ধি এ প্রবন্ধে নেই।

সাহিত্যবিষয়ক প্রবন্ধগুলি তুলনায় সংক্ষিপ্ত, কিন্তু সেগুলিতেও মৌলিক চিন্তার ঝলক আছে। এর মধ্যে কিছুটা বিস্তারিত "রস ও রুচি"-তে সাহিত্যে ফ্রয়েডীয় সূত্র অনুসারে যৌনতা ও কামনার অনাবরণ ছবি থাকবে কি না সে বিষয়ে তাঁর দৃষ্টি মূলত রাবীন্দ্রিক। তাঁর মতে জীবনের সব তথ্য সাহিত্যের উপজীব্য নয়। "সাহিত্য রস" নামে ছোটো নিবন্ধটি মূলত এরই অনুবৃত্তি, তাতে তিনি সর্বসাধারণের জন্য রচিত সাহিত্যে "মজা ও স্বাস্থ্য" দুইই রক্ষা করতে বলেন, শুধু "মজা" বা শুধু "স্বাস্থ্য" নয়। "ভাষা ও সংকেত"-এ সাহিত্যে ব্যঞ্জনার স্থায়ী ভূমিকা, কিন্তু "সংকেতময় সাহিত্য"-এ প্রধানত এসেছে ভাষা এবং সাহিত্য দুইই যে প্রতীকের বয়ন ও বিন্যাস—তারই চমৎকার স্বীকৃতি। আজকের ভাষাবিজ্ঞানী হয়তো ভাষাকে বলবেন প্রতীক বা symbol-এর সমষ্টি, আর সাহিত্যকে, বিশেষত কবিতাকে, —রোমান ইয়াকবসনরা যেমন—বলবেন রূপক বা metaphor-এর সমষ্টি। এখান থেকে রাজশেখর চলে যান নানা কারুকলা ও শিল্পকলার প্রতীকধর্মে,

কবিতার সুবোধ্যতা-দুর্বোধ্যতার প্রসঙ্গো, কিন্তু বিতর্কের জটিল পথে অগ্রসর হতে চান না। "কবির জন্মদিনে"-তে দেশীয় সাজাত্যবোধ ও ধর্মীয় সাম্প্রদায়িকতার উর্ধ্বে রবীন্দ্রনাথের ব্যাপ্ত মানবপ্রেম, "সাহিত্যিকের ব্রত"-তে একই ভাবে সংকীর্ণ মতাদর্শ পরিহার করে সমাজ ও মানবজীবনের আশু ও স্থায়ী স্বার্থের বিষয়গুলি নিয়ে লেখকের অভিনিবেশ, "নিসর্গচর্চা"-তে নিসর্গ-পরিবেশের সঙ্গো মানুষের গভীর আত্মিক যোগ রক্ষা করা—এ সমস্তই তাঁর মূল চিন্তাসূত্র। "অবনীন্দ্রনাথ ঠাকুর" এক মহৎ শিল্পী, শিল্পভাষ্যকার ও লেখকের এক সংক্ষিপ্ত, কিন্তু সর্বাঙ্গীণ পরিচয়। "গল্পের বাজার" মূলত পাঠকরুচি-নিয়ন্ত্রিত বাজারের কথাই আলোচনা করে। তিনি লক্ষ করেন, পাঠক দু ধরনের—একদল চায় 'নিষ্কণ্টক' গল্প, সুখান্ত আখ্যান। কিন্তু "বিদগ্ধ এবং মানবচিত্তের রহস্য সম্বন্ধে কুতূহলী", বাস্তবরসিক পাঠকেরা চান "সকণ্টক" গল্প। "সাহিত্যের পরিধি"-তে সাহিত্যের উৎকর্ষ বিচারে একমাত্র ও নির্ভুল মানদণ্ড-নির্ধারণের সমস্যা, সাহিত্যের সীমানা নির্ধারণে বাস্তব ও কল্পনার ভূমিকা, প্রকাশে ভঙ্গি ও রসের টেনশন বা আততি—এসব গুরুত্বপূর্ণ প্রসঙ্গ আলোচনা করার পর, আমরা জানি, তাঁর এ সিদ্ধান্ত প্রত্যাশিত যে, বিচক্ষণ সমালোচক "পাঠকের আনন্দ আর সামাজিক স্বাস্থ্য" দুয়ের প্রতিই দৃষ্টি রাখেন। সাহিত্য সংক্রান্ত প্রবন্ধগুলিতে যেমন, অন্যান্য প্রবন্ধেও আমরা লক্ষ করব, মতামতের এক ধরনের জটিল দ্বান্দ্বিকতার মধ্যে তিনি একটা সমন্বয়ের সূত্র সন্ধান করেন। কিন্তু তা দুর্বল আপোষরফা নয়, সুচিন্তিত বিবেচনাপ্রসূত সিদ্ধান্ত।

৪

সমাজবিষয়ক প্রবন্ধগুলিতেই এই ডায়ালেক্‌টিক্‌স বা দ্বান্দ্বিকতার দৃষ্টিভঙ্গিটি সবচেয়ে বেশি ব্যবহৃত হতে দেখি। তিনি জানেন বহু মানুষের বহু মত, অধিকাংশই পরস্পরবিরোধী, কারণ সেগুলি ব্যক্তিগত প্রত্যাশা ও স্বার্থের সঙ্গো যুক্ত। তবু এসব অতিক্রম করে সার্বিক কোনো 'সামাজিক' সত্য (নির্বিশেষ সত্য না হোক), নৈতিকতা ও কল্যাণের কোনো ভিত্তি আছে কি না—মূলত এই তার সন্ধান। এ সন্ধানে তিনি 'নেতি নেতি' করে এগোবার চেষ্টা করেন, এবং যে সমাধান দেন তা কোনো এক পক্ষকে রেয়াত করে না, কোনো একদেশদর্শিতার দ্বারা গ্রস্ত হয় না। "ভদ্র জীবিকা"-র "ভদ্র" কথাটিকে তাঁর প্রশ্ন বিদ্ধ করে, এবং আচার্য প্রফুল্লচন্দ্রের ধরনেই বাঙালির ওই "ভদ্র" ধারণার মোহ তার হাত থেকে কীভাবে অর্থনৈতিক শক্তি ও উদ্‌যোগ অন্যদের হাতে সরিয়ে নিয়ে গেছে তা লক্ষ করেন রাজশেখর। তাঁর একটু আশান্বিত সিদ্ধান্ত, "বণিগ্‌বৃত্তির প্রসারে বাঙালীর মানসিক অবনতি হইবে না।" "ঘনীকৃত তৈল"-এ আমাদের খাদ্যাভ্যাসের কুসংস্কার নিরসনের জন্য আশ্বাস দেন যে, স্বদেশীয় 'ডালডা' জাতীয় তেলে "ধর্মহানির আপত্তি থাকিবে না।" কিন্তু এই বিশ্বায়নের যুগে, রুচি হলে "স্বদেশীয় চর্বি" খাওয়ার পরামর্শ দিয়ে "বিদেশীয় ঘনীকৃত তৈল পূতনার স্তন্যবৎ পরিহার করিব"—তাঁর এ কথা এখন অরণ্যে রোদনের মতো শোনাবে বলে মনে হয়। "খ্রিষ্টীয় আদর্শ" বা যে-কোনো

ধর্মের আদর্শ, সেই ধর্মের যারা অনুগামী, যারা যুদ্ধ, সাম্রাজ্যদখল, জোচ্চুরি, জালিয়াতি সবই করে—তাদের হাতে কতটা রক্ষিত হয় তাই নিয়ে তাঁর প্রশ্ন। এখানেও প্রচারণ ও আচরণের সেই দ্বান্দ্বিকতা তাঁর অবলম্বন। "প্রার্থনা"-র মূল কথাও তাই—ব্যক্তি ও গোষ্ঠী কীভাবে ধর্মকে তাদের নিজেদের স্বার্থে ব্যবহারযোগ্য করে তোলে, তারই বিবরণ। এর উপসংহার বাক্যটি যেন ঋষিবাক্যের মতো শোনায়—"হে আমার আত্মা, ক্ষুদ্রতা পরিহার কর, সুখদুঃখে লাভালাভে, জয়াজয়ে অবিচলিত থাক, বিশ্বাত্মার যে সর্বব্যাপী সমদৃষ্টি তা তোমাতে সঞ্চারিত হোক।" এ প্রার্থনা সম্বুদ্ধ মানুষের, রাজশেখর সেই বিরল প্রজাতির সদস্য। "তিমি" প্রবন্ধটিতেও ওই একই উদ্‌বেগ—তিমি বৃহৎ শক্তির প্রতীক, তিমিংগিল আরও বৃহৎ শক্তির প্রতীক। দ্বিতীয় মহাযুদ্ধের প্রতিবেশে লেখা এ প্রবন্ধে রাজশেখর বৃহৎ ও অতিবৃহৎ শক্তিগুলির সমস্ত আশ্বাস ও আদর্শের ঘোষণায় একটি সংগত অবিশ্বাস পোষণ করছেন, বলেছেন "সমস্ত মানবজাতির মঙ্গলামঙ্গল একসঙ্গে জড়িত —এই উজ্জ্বল স্বার্থবুদ্ধির প্রসার না ঘটলে সমস্ত ব্যবস্থাই পণ্ড হবে।"

এই "উজ্জ্বল স্বার্থবুদ্ধি"র পিছনে আছে যেমন প্রখর যুক্তি, তেমনই বিশ্বাস, ঘটনা ও আবেগের স্রোত কিংবা গোষ্ঠীগত স্বার্থ ও মতাদর্শের সংকীর্ণতায় বিভ্রান্ত না হয়ে নিরাসক্ত দৃষ্টিতে একটি কল্যাণকর বিশ্বানুভব নির্মাণের চেষ্টা। রাজশেখর জানেন সমস্যা কত জটিল, গড্ডলিকার বিরুদ্ধে যাওয়া কত কঠিন। ফলে তাঁর আশা তাঁর অভিজ্ঞতা ও বিচারবোধের দ্বারা শাসিত ও দমিত। তবু অনাসক্তির মধ্যেও, প্রায় সোক্রাতেসীয় গোত্রের প্রশ্নসংকুলতার (সোক্রাতেসের ছদ্মযুক্তির ফাঁদে ফেলার চেষ্টা রাজশেখরে নেই) মধ্যেও মানবজীবন ও সমাজের ভবিষ্যতের জন্য তাঁর প্রচ্ছন্ন উদ্‌বেগটি আভাসিত হয়। "ভেজাল ও নকল"-এও সামাজিক মানুষের নীতিবোধের সেই ক্ষীয়মাণ তাৎপর্যের বিষয়ে তাঁর উদ্‌বেগ, যার নাম চারিত্রশক্তি। সমাজে প্রতারণা, এমনকি প্রাতিষ্ঠানিক ও রাষ্ট্রিক প্রতারণাতে আমরা কত সহজে অভ্যস্ত হয়ে যাই, "সত্যমেব জয়তে" কথাটা কত বিচিত্রভাবে আমাদের হাতে লাঞ্ছিত তা তিনি লক্ষ করেন, আমাদের প্রতিনিবৃত্ত করার চেষ্টা করেন। কিন্তু এ চেষ্টায় ক্রোধ নেই, হতাশা নেই, অভিশাপ নেই, প্রভুত্বধর্মী হুকুম নেই। এমনকি "সত্যমেব জয়তে—এই রাষ্ট্রীয় মন্ত্রের মর্যাদাহানি যেন কদাপি না হয়"—এই ভাববাচ্যীয় নিষেধে যে প্রত্যক্ষতাও অনুপস্থিত—তা থেকে রাজশেখরের মনোভঙ্গিটি বুঝতে পারি আমরা। "বিলাতী খ্রিষ্টান ও ভারতীয় হিন্দু"-র মধ্যেও তুলনার সূত্রে দু সমাজের বিশ্বাস ও আচরণের পুঙ্খানুপুঙ্খ বিচার করেন, এবং সমাজের শক্তির মূলে যে চারিত্রশক্তি তার কথা বার বার বলেন। "অশ্রেণিক সমাজ" তাঁরও কাম্য, কিন্তু তার নির্মাণ যে কত কঠিন সে সম্বন্ধে তাঁর সম্যক ধারণা আছে, তাই আলোচনা ও প্রশ্নের গণ্ডি তিনি পেরোন না, সমাধান দেন না। "সমদৃষ্টি"-র মধ্যেও সেই স্বার্থহীন নৈতিকতার কথা আসে, যে-নৈতিকতা সামাজিক স্বাস্থ্যের ভিত্তি। তিনি গুরুর আসন নিতে আদৌ আগ্রহী নন, বন্ধুর মতো সৎপরামর্শ নিয়ে হাজির থাকেন মাত্র। সমাজের কাছ থেকে খুব একটা প্রত্যাশা তাঁর নেই, কিন্তু তাঁর নিজের দায়, ওই সুপরামর্শ নিয়ে প্রস্তুত থাকার দায়

তাঁকে বহন করতেই হবে। যে-নৈতিকতা তিনি নিজের উপর এমন শান্তভাবে আরোপ করেন তা তিনি সমাজে ও রাষ্ট্রে প্রতিফলিত দেখতে চাইবেন, এ স্বাভাবিক। কিন্তু কখনোই তিনি ক্রুদ্ধ ও সর্বজ্ঞ গুরুর আসন নেন না।

'সর্বজ্ঞতা'প্রসূত আপ্তবাক্যপ্রবণতার অভাব এবং নিরপেক্ষ বিচারবোধ, মতামতের নানাদিক দেখার ইচ্ছা তাঁর সামাজিক এবং বৈজ্ঞানিক প্রবন্ধগুলির এক বিশেষ লক্ষণ। এবং এ প্রবন্ধগুলিতেই দেখি তিনি পাঠকের সবচেয়ে বেশি কাছাকাছি, কখনও গল্প বা কল্পিত উদাহরণ দিয়ে শুরু করেন, কখনও-বা সংলাপের রীতি গ্রহণ করেন, যে-প্রসঙ্গে আমাদের রাজশেখরের পাশে পরশুরামের উপস্থিতির কথা মনে হয়। বিশেষ করে পোশাক-পরিচ্ছদ, খাদ্যাখাদ্য, চিকিৎসা ও স্বাস্থ্যবিধি ইত্যাদি নিয়ে নানা প্রবন্ধগুলিতে মৃদু কৌতুকেরও আলো জেগে ওঠে। এখানে আবার রাজশেখরের নির্মোহ বৈজ্ঞানিক ঔদার্যও স্পষ্ট। পোশাক-যে দেশের জলবায়ু ও উপলক্ষ্য অনুযায়ী স্বাচ্ছন্দ্য দ্বারা নিয়ন্ত্রিত হবে তা তিনি জানেন, তবু অন্য সংস্কৃতির কাছ থেকে গ্রহণ করা পোশাক মেনে নিতে তাঁর আপত্তি নেই। ফলে পাজামার প্রতি অনেকের (হয়তো কিছুটা সাম্প্রদায়িক) বিদ্বেষ থাকলেও, রাজশেখর বলে দেন "তা নানা বিষয়ে ধুতির চাইতে শ্রেষ্ঠ।" এমনকি কর্মক্ষেত্রে বাঙালি মেয়েরা যদি স্কার্টস বা স্ল্যাক্‌স পরে যায় তাতেও তাঁর আপত্তি নেই। "আমিষ-নিরামিষ"-এও এই ঔদার্য সম্পূর্ণ হাজির। অঘোর এখানে তাঁর সত্তার প্রতিনিধি। সে প্রথমত বলছে বিজ্ঞানের কথা—"হাতি ঘোড়া থেকে পোকামাকড় পর্যন্ত সব প্রাণীই মানুষের ভক্ষ্য। প্রবৃত্তি বলছে, বাছা বাছা গুটিকতক প্রাণীই খেতে ইচ্ছা করে। অন্তরাত্মা বলছে, নিরামিষেই যখন কাজ চলে তখন জীবহিংসার দরকার কি।" এখানেও সমস্ত দিক দেখে, খাদ্যের গ্রহণীয়তার অন্তত তিনটি মাত্রা—বিজ্ঞান, রুচি বা প্রবৃত্তি এবং অন্তরাত্মা— দিয়ে তিনি তাঁর নিজের পছন্দের ইঙ্গিত দেন। কোথাও বলেন না, 'এরকমই করো', বা 'এরকমই হওয়া উচিত।'

রাজশেখরের বিজ্ঞান ও সংস্কার-কুসংস্কার বিষয়ক প্রবন্ধগুলি এদেশের যুক্তিবাদী আন্দোলনের শক্তিশালী অস্ত্র হিসেবে গণ্য হবার মতো। তবে তাঁর হোমিয়োপ্যাথি সম্বন্ধে সংশয় ও বিদ্রূপ আমরা মেনে নিতে পারি না, কারণ আমাদের নিজেদের এবং অন্যান্য বিশ্বাসযোগ্য অভিজ্ঞতা থেকে এ পদ্ধতির কার্যকরতা ও দরিদ্র দেশের পক্ষে উপযোগিতার বিষয়টি আমাদের কাছে গ্রাহ্য। কিন্তু "ডাক্তারি ও কবিরাজি"-তে তাঁর যুক্তিবিস্তার আমাদের আদর্শ হয়ে ওঠে। ভারতের ঐতিহ্যাগত চিকিৎসাপদ্ধতি, কবিরাজি বা হেকিমির ব্যবহারযোগ্যতা ও আস্থা তখনই বাড়বে যখন তা খলনুড়ির নিয়ন্ত্রণ, অসংবদ্ধ ও অলৌকিক তত্ত্বের অধীনতা ছেড়ে এসে আধুনিক রসায়নাগারে প্রস্তুত হবে, যখন তার উপাদান, মিশ্রণ, উৎপাদন ইত্যাদি কঠোরভাবে তালিকাভুক্ত ও বিধিবদ্ধ হবে। রাজশেখরের সিদ্ধান্ত অত্যন্ত যুগোপযোগী, কারণ আমরা চিনে সেদেশের প্রাচীন চিকিৎসা ও ভেষজের সাফল্য দেখেছি, এদেশেও ক্রমশ তা শক্তিশালী হয়ে উঠছে।

"অপবিজ্ঞান" "ইহকাল পরকাল" এবং "বৈজ্ঞানিক বুদ্ধি"-তে তাঁর বিজ্ঞান ও

যুক্তির প্রতি অবিচল আনুগত্যের পরিচয় পাই, কিন্তু তাঁর মন সংকীর্ণ এবং একদেশবদ্ধ নয়। এ বিষয়ে "ইহকাল পরকাল" প্রবন্ধটি বিশেষ উল্লেখযোগ্য। যিনি নিজে গীতার অনুবাদ করেছেন তিনি "বাসাংসি জীর্ণানি" ইত্যাদি শ্লোকের প্রসঙ্গে বলছেন, মানুষ যে জীর্ণ বস্ত্রের মতো এক দেহ ছেড়ে আর এক দেহ নেয়— "গীতাকার প্রমাণ দিলেন না।" ফলে ইদানীং প্যারাসাইকোলজি-র নানা প্রচারে জাতিস্মর ইত্যাদির ঘটনা সম্বন্ধে, অর্থাৎ পরলোক, আত্মা ইত্যাদি সম্বন্ধে তাঁর চূড়ান্ত মন্তব্য—"অতীন্দ্রিয় ব্যাপার নিয়ে সতর্ক গবেষণা সবে আরম্ভ হয়েছে, তা সফল হবে কি বিফল হবে এখনই বলা অসম্ভব। ভবিষ্যতে হয়ত অনেক আশ্চর্য বিষয় আবিষ্কৃত হবে; কিন্তু এখনই উৎফুল্ল হবার কারণ নেই।" আমরা এ লেখার তিপ্পান্ন বছর পরেও অলৌকিকের ব্যাপারে 'উৎফুল্ল' হবার মতো কিছু পাইনি। "শিক্ষার আদর্শ" প্রবন্ধটিতে শিক্ষার নৈতিক, চারিত্রিক ও ব্যবহারিক লক্ষ্য সম্বন্ধে একটি সচেতন, সর্বাঙ্গীণ আলোচনা যেমন নেই, তেমনই ব্যক্তিত্বভিত্তিক প্রবন্ধগুলিতে মহৎ মানুষটির ব্যক্তিত্বের মূল সূত্রগুলিকে ধরে—তাও আমাদের দৃষ্টি এড়ায় না।

৫

সব প্রবন্ধের আলোচনা আমরা করছি না। উপরে শুধু প্রবন্ধলেখক রাজশেখরের প্রধান মনোযোগের ক্ষেত্র, এবং তাঁর আলোচনার ধরন ও প্রকরণ আমরা লক্ষ করলাম। প্রায় অনাসক্ত বিচার ও যুক্তিবিচার, দু পক্ষের বা নানা মতের উদ্ধার ও আলোচনা তাঁর নানা ধরনের প্রবন্ধের মূল লক্ষ্য, এবং কোথাও তিনি নিজের ব্যক্তিত্বের ভার পাঠকদের উপরে নিক্ষেপ করেন না। বানান পরিভাষা ভাষার প্রয়োগ ইত্যাদি ক্ষেত্রে অবশ্য তিনি তাঁর বিশেষজ্ঞের অভিমত দেন, পাঠকের চিন্তা বা অভিপ্রায়কে ততটা স্বীকৃতি দেন না। তার কারণ সম্ভবত এই যে, তিনি জানেন এ বিষয়টা সম্বন্ধে অধিকাংশ পাঠক খুব অধিকারসম্পন্ন বা আগ্রহী নন, আর তাঁরা খুব গুছিয়ে বা সুশৃঙ্খলভাবে এসব নিয়ে ভাবেন না। তাঁরা রাজশেখরের মতো সর্বমান্য অপক্ষপাতী পণ্ডিতের কাছে ex cathedra (উপদেশকের মঞ্চ থেকে) আলোচনা ও সিদ্ধান্ত নিতে প্রস্তুত। কিন্তু সামাজিক ও বিজ্ঞানপ্রসঙ্গের প্রবন্ধগুলিতে তথ্য ও যুক্তির নানামুখী আহরণের সঙ্গে সঙ্গে সামাজিক ও লৌকিক সংস্কার, ধারণা, ইত্যাদিকেও তিনি বিচারের ভিত্তি হিসেবে গ্রহণ করেন। আগেই যেমন বলেছি, এখানে তিনি পাঠকের ভূমিকাকে গুরুত্ব দিয়ে স্বীকার করেন। তাই এগুলিতে গল্প, ঘটনা, চরিত্র, সংলাপ ইত্যাদির ভূমিকা বেশি, এবং কৌতুকরসেরও একটা অবকাশ তিনি তৈরি করে নেন।

আমার কাছে রাজশেখরের প্রবন্ধরচনার ভাষা বাংলায় প্রবন্ধের জন্য আদর্শ গদ্যভাষা বলে মনে হয়। ভাষার আতিশয্য ও প্রগল্‌ভতা তাঁর নিজের অপছন্দ ছিল, এ দুটিই তিনি সযত্নে পরিহার করেন। তাঁর চিন্তা অত্যন্ত সুশৃঙ্খল, বিষয়গুলির অবতারণায় পুনরাবৃত্তি বা অপ্রাসঙ্গিকতা বা প্রসঙ্গমিশ্রণ তাঁর লেখায় আদৌ নেই। আবেগ উচ্ছ্বাস, ব্যক্তিত্বের

একমাত্রিক ভাষালক্ষণ বা মুদ্রাদোষ তাঁর গদ্যকে বিড়ম্বিত করে না। নেই তৎসম শব্দের অতিরিক্ত আসক্তি, অন্যদিকে নেই পাঠকতোষক 'ছ্যাবলামি'—যা পাঠককে কখনও নির্বোধ অনুকম্পাযোগ্য শিশু, কখনও-বা আড্ডার ইয়ার্কিযোগ্য বন্ধু মনে করে নেয়। পাঠকদের বুদ্ধিমান এবং মতামতসম্পন্ন (সে মতামত ভ্রান্ত হলেও ক্ষতি নেই) জীব মনে করে, তাদের সম্মান করে, রাজশেখর একটি অত্যন্ত সৌজন্যসম্মত স্বচ্ছ ভাষা নির্মাণ করে বঙ্কিমচন্দ্রের "সরলতা ও স্পষ্টতা"-র নির্দেশ তো শিরোধার্য করেইছেন, সেই সঙ্গে যে সস্মিত হৃদ্যতা ও সরসতা যোগ করেছেন তা-ই তাঁর গদ্যকে বিশিষ্ট করে তুলেছে।

এ কথা আমাদের বেশি করে মনে রাখা, এবং এই গদ্যকে আমাদের সাধারণ প্রবন্ধরচনায় আরও ব্যাপকভাবে অনুশীলন করা এই কারণে উচিত যে, আমাদের ছাত্রদের স্কুলে, নোট বইয়ে রচনা বইয়ে বা পরীক্ষার খাতায় যে গদ্যরীতির শিক্ষা দেওয়া হয় তা কুৎসিতের শ্রেণিতে পড়ে। তাতে অতিরিক্ত উচ্ছ্বাস, বিশেষণপীড়িত পল্লবিত অতিশয়োক্তি ইত্যাদির প্রাবল্যে বলার কথাবস্তু, সুশৃঙ্খল তথ্য ও যুক্তির বিন্যাস সবই আচ্ছন্ন হয়ে পড়ে। ইস্কুলের মাস্টারমশাইয়েরা যখন ছাত্রছাত্রীদের 'ভাব বা ভাষা দিয়ে' লিখতে বলেন এবং না লিখলে নম্বর দেন না, তখন ওই ভ্রান্ত জবড়জং বাংলার আদল সহজে মরতে চায় না। এই গদ্য আমাদের ছেলেমেয়েদের সজ্জিত সুবিন্যস্ত চিন্তা করতে শেখায় না, কেবল অর্থহীন শব্দের ধূম্রজাল তৈরি করতে উৎসাহ দেয়। তাতে তারা ভুল করে বেশি, কারণ ওই সব শব্দের শরীরটাকেই তারা দেখে, তাদের অর্থ কিছু সুসংহত বক্তব্যে গিয়ে দাঁড়ায় কি না তা তারা বোঝে না।

রাজশেখরের গদ্যভাষা কবে আমাদের হাতে এই শব্দদূষণের যোগ্য প্রতিবিধান হয়ে উঠবে জানি না। কিন্তু তা সর্বদা আমাদের সামনে অনুকরণযোগ্য দৃষ্টান্ত হিসেবে থাকা দরকার। সেখানেই প্রবন্ধগুলির একত্র প্রকাশের অন্যতর একটি সার্থকতা তৈরি হবে।

পবিত্র সরকার

# রাজশেখর জীবনচরিত

একই ব্যক্তির দুই নাম। রাজশেখর বসু ও পরশুরাম। 'বাঙালী সাহিত্যিকগণের অগ্রজস্বরূপ, বাংলা সাহিত্যের নিয়ামক নায়ক ও লোকশিক্ষক' রূপে রাজশেখর বসু বিংশ শতকের বাংলার প্রণম্য পুরুষ। পাণিনিকে বলা হতো অশেষবিৎ, রাজশেখর বসুও ছিলেন অশেষবিৎ।

পরশুরামের প্রথম রচনা পড়ে রবীন্দ্রনাথ রসায়নাগারে অনপেক্ষিত রসস্রষ্টা বনস্পতিকে দেখে বিস্মিত হয়েছিলেন, কিন্তু রাজশেখর বসুর সব কিছুই বিস্ময়কর। রাসায়নিক, যন্ত্রবিজ্ঞানী, কুটিরশিল্পজ্ঞ, সুদক্ষ ব্যবসায় পরিচালক, ভাষাবিজ্ঞানী, শাস্ত্রবিদ্, আভিধানিক ও রসস্রষ্টা,—একসঙ্গে এতগুলি গুণের সমাবেশ অসম্ভব মনে হয়, কিন্তু রাজশেখরের মধ্যে বাংলার সুধীসমাজ ও সাধারণ মানুষ এইসব গুণ প্রত্যক্ষ করেছেন। উনিশ শতকের প্রাণরসে সঞ্জীবিত ও প্রজ্বলিত দ্বৈত নামের বহু বিচিত্র ব্যক্তিত্বের অধিকারী এই মানুষটি ছিলেন বাংলা ভাষা ও সাহিত্যের প্রাণপুরুষ।

রাজশেখর বসু ১৮৮০ খ্রীস্টাব্দের ১৬ই মার্চ (১২৮৬ বঙ্গাব্দের ৪ঠা চৈত্র) মঙ্গলবার বর্ধমান জেলায় শক্তিগড়ের কাছে মাতুলালয় বামুনপাড়ায় জন্মগ্রহণ করেন। পৈতৃক বাড়ি নদীয়া জেলায় কৃষ্ণনগরের কাছে উলা বীরনগরে।

পিতা চন্দ্রশেখর বসু (১৮৩৩-১৯১৩) তিনবার বিবাহ করেন। প্রথমা স্ত্রী নিঃসন্তান অবস্থায় অল্প বয়সে মারা যান। কয়েকবছর পরে হাওড়ায় সুপুরিয়ার কাশীশ্বর মিত্রের কন্যাকে চন্দ্রশেখর বিবাহ করেন। তাঁর একটি কন্যা ছিল। দ্বিতীয় স্ত্রীর মৃত্যুর পর চন্দ্রশেখর তিরিশ বছর বয়সে বর্ধমানে বামুনপাড়ায় নৃত্যগোপাল দত্ত ও জগমোহিনী দত্তের কন্যা লক্ষ্মীমণি দেবীকে বিবাহ করেন। লক্ষ্মীমণির চারপুত্র ও পাঁচ কন্যা —ইন্দুমতী (পরে দত্ত), কুমুদবতী (পরে মুস্তৌফী), শশিশেখর, ঊষাবতী (পরে সোম), লীলাবতী (পরে ঘোষ), রাজশেখর, হিরণ্যবতী (পরে দত্ত), কৃষ্ণশেখর, গিরীন্দ্রশেখর।

রাজশেখরের ডাকনাম ছিল ফটিক। 'রাজশেখর' নামকরণের ইতিহাস প্রসঙ্গে শশিশেখর বসু লিখেছেন, 'দারভাঙ্গা ঘুরে এসে একবার বললেন, ফটিকের নাম ঠিক হয়ে গেছে। মহারাজ (লক্ষ্মীশ্বর সিং, শ্রোত্রিয় ব্রাহ্মণ) জিজ্ঞাসা করলেন, তোমার দ্বিতীয় ছেলের নামও একটা শেখর হবে না কি? কি শেখর হবে? আমি বললাম, ইয়র হাইনেস যখন তাকে আশীর্বাদ করচেন, তখন আপনিই তার শিরোমাল্য,—আমি আপনার সামনে তার নামকরণ করলাম রাজশেখর।' ('রাজশেখরের ছেলেবেলা', যুগান্তর, শারদীয় সংখ্যা ১৩৬০।

রাজশেখরের শৈশব ও বাল্যকাল কেটেছে দরভঙ্গায় পিতার কর্মস্থলে। পূর্বোক্ত প্রবন্ধটিতে বড়দাদা শশিশেখর রাজশেখরের ছেলেবেলার অনেক কৌতুককর ঘটনা লিপিবদ্ধ করেছেন। শৈশবে রাজশেখর ছিলেন অত্যন্ত কৌতূহলী ও জিজ্ঞাসু। খেলনা

ভেঙ্গে-ভেঙ্গে তাঁর বিচিত্র 'এক্সপেরিমেন্ট' চলতো। শশিশেখর লিখেছেন, "সায়েন্স পাশ করবার আগেই ল্যাবরেটরী হল, দুই আলমারি অ্যাসিড, ক্লোরেট অব পটাস, কোবাল্ট, ক্লোরাইড ইত্যাদি। বোমা তৈরি করে ফাটাতো, কাগজের ব্যারোমিটার দেওয়ালে এঁটে বলতো বিষ্টি হবে কি না। আমাদের কাশি হলে কফ-মিকশ্চার প্রেসক্রিপশন লিখতো, কবিরাজি কেতাব আমি এনে দিতাম তাই পড়তো। টেম্পল মেডিক্যাল স্কুলে শখ করে মড়াও চিরতো। আমাকে গীতার বুকনি ইংরেজীতে ট্রানস্লেট করে দিত, আমি সেগুলো টাইম্‌স অফ ইন্ডিয়া, মাদ্রাজ মেল ও পাইওনীয়ারে নিজের বলে চালিয়ে দিতাম। তার অরিজিন্যাল কমপোজিশনে ঝোঁক হতে লাগল, কিন্তু সে কভারওয়ালা ম্যাগাজিন ভিন্ন লিখতো না; ডেলি পেপারকে গ্রাহ্য করতো না, এখনও নয়। যতদূর মনে পড়ে 'ইন্ডিয়ান টিট্‌বিট্' ম্যাগাজিনে কি একটা লিখেছিল ছেলেবেলায়।" (তদেব)।

১৮৮৮ থেকে ১৮৯৫ খ্রীস্টাব্দ পর্যন্ত রাজশেখর দরভঙ্গা রাজ স্কুলে পড়াশুনো করেন, এবং সেখান থেকে চৌদ্দ বছর নয় মাস বয়সে এনট্রান্স পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হন। সে বছর দরভঙ্গা রাজ স্কুলে রাজশেখরই ছিলেন একমাত্র বাঙালী ছাত্র। হিন্দী ছিল তাঁর কাছে মাতৃভাষার মতো সহজ ও স্বচ্ছন্দ, একেবারে শৈশবে তিনি বাংলা বলতে পর্যন্ত পারতেন না।

এনট্রান্স পাশ করে পটনা কলেজে এফ-এ পড়তে এলেন। কলেজে রাষ্ট্রপতি রাজেন্দ্রপ্রসাদের জ্যেষ্ঠ ভ্রাতা মহেন্দ্রপ্রসাদ তাঁর সহপাঠী ছিলেন। পাটনা কলেজে বাঙালী সহপাঠী ছিলেন জন দশেক, তাঁদের সঙ্গে সাহিত্যালোচনা চলতো। বাংলা সাহিত্য সম্বন্ধে আগ্রহ এই সময়ে মনের মধ্যে জাগতে শুরু করে। ১৮৯৭ খ্রীস্টাব্দে রাজশেখর পটনা কলেজ থেকে দ্বিতীয় বিভাগে এফ-এ পরীক্ষায় উত্তীর্ণ হন।

বি-এ পড়ার জন্য কলকাতা এলেন, ভর্তি হলেন প্রেসিডেন্সি কলেজে। অনর্স ছিল ফিজিক্স ও কেমিস্ট্রিতে। ১৮৯৯ খ্রীস্টাব্দে অনর্স-সহ বি-এ পরীক্ষায় উত্তীর্ণ হলেন। সে বছর অনর্স পরীক্ষায় প্রথম হয়েছিলেন প্রেসিডেন্সি কলেজেরই ছাত্র শরৎকুমাব দত্ত, রাজশেখর দ্বিতীয় শ্রেণীতে ষষ্ঠ স্থান অধিকার করেন।

এক বছর পরে ১৯০০ খ্রীস্টাব্দে রাজশেখর প্রেসিডেন্সি কলেজ থেকে রসায়ন শাস্ত্রে এম-এ পরীক্ষায় উত্তীর্ণ হন। পরীক্ষায় তিনি দ্বিতীয় শ্রেণীতে প্রথম স্থান অধিকার করেন, এবং সে বছর প্রথম শ্রেণী কেউ না পাওয়ায় বিশ্ববিদ্যালয়ে রসায়ন শাস্ত্রে তিনিই প্রথম স্থানাধিকারী বলে পরিগণিত হন।

বিজ্ঞানের দিকে তাঁর আবাল্য ঝোঁক। তবু বৈষয়িক দিকের কথা ভেবেই সম্ভবত ১৯০২ খ্রীষ্টাব্দে তিনি রিপন কলেজ থেকে বি-এল পরীক্ষা দেন এবং তাতে উত্তীর্ণ হয়ে ঠিক তিনদিন কোর্টে যান। কিন্তু আদালত-জীবন তাঁর পছন্দ হলো না। ফিরে এলেন বিজ্ঞান-চর্চার স্বক্ষেত্রে।

পরিচয় হলো আচার্য প্রফুল্লচন্দ্র রায়ের সঙ্গে, তিনি তাঁর বেঙ্গল কেমিক্যালে রাজশেখরকে ডেকে নিলেন। ১৯০৩ খ্রীস্টাব্দের এপ্রিল মাসে রাজশেখর কেমিস্ট হিসাবে

বেঙ্গল কেমিক্যালে যোগ দিলেন। তারপর এক বছরের মধ্যেই হলেন প্রতিষ্ঠানের ম্যানেজার ও সেক্রেটারী। বেঙ্গল কেমিক্যাল ধরতে গেলে রাজশেখরেরই হাতে গড়া প্রতিষ্ঠান। আচার্য প্রফুল্লচন্দ্র অবশ্যই এর জন্মদাতা—'জনক', রাজশেখর প্রকৃত 'পিতা'—প্রতিপালক। একদিকে গবেষণার কাজ অন্যদিকে ব্যবসায়পরিচালনা—উভয় ক্ষেত্রেই রাজশেখরের দক্ষতা ও সাফল্য লক্ষণীয় ছিল।

ব্যবসায় পরিচালনার ক্ষেত্রেও রাজশেখরের বাস্তববুদ্ধি, নিয়মনিষ্ঠা ও কর্তব্যবোধ বেঙ্গল কেমিক্যালকে প্রতিষ্ঠাদানে সাহায্য করে। বেঙ্গল কেমিক্যালের অনেক খাতাপত্র রাজশেখর বাংলায় লেখার ব্যবস্থা করেছিলেন। বিভিন্ন বিভাগের নামকরণে বাংলা পরিভাষার ব্যবহার তিনিই প্রথম শুরু করেন। সেই সঙ্গে বেঙ্গল কেমিক্যালের বিভিন্ন ঔষধ, সেন্ট, সাবান ও প্রসাধন দ্রব্যের নামকরণে বাংলা ও সংস্কৃত শব্দের সুন্দর ব্যবহার তাঁর সৃষ্টি। 'তাছাড়া বেঙ্গল কেমিক্যালের বিজ্ঞাপনের লেখনী, ছবি ও বিভিন্ন জিনিসের সচিত্র লেবেল তাঁরই কল্পনাপ্রসূত ছিল।' [ সুধীরচন্দ্র সরকার, 'রাজশেখর বসু', যষ্টিমধু, বৈশাখ ১৩৬৭ ]। মাণিকতলায় কারখানা, কাজের সুবিধার জন্য সেখানেই একটি বাড়িতে তিনি থাকতেন। কারখানা এবং অফিস—দুদিকই তাঁকে দেখতে হতো।

দীর্ঘ তিরিশ বছর কাজ করে স্বাস্থ্যহানির জন্য ১৯৩৩ খ্রীস্টাব্দের ১লা জানুআরী তিনি প্রতিষ্ঠানের ম্যানেজার ও সেক্রেটারী পদ থেকে অবসর গ্রহণ করলেন। কিন্তু সম্পর্ক বিচ্ছিন্ন হলো না, টেকনিক্যাল অ্যাডভাইসার ও একজন ডিরেক্টর হিসাবে মৃত্যুকাল পর্যন্ত এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত ছিলেন।

যে-বছর রাজশেখর বি-এ পাশ করলেন, (১৮৯৭) সেবারই তাঁর সঙ্গে মৃণালিনী দেবীর (১৮৮৬-১৯৪২) বিবাহ হয়। তাঁদের একমাত্র সন্তান প্রতিমা (১৯০১-১৯৩৪)।

'গড্ডলিকা'র গল্পগুলি পড়ে রবীন্দ্রনাথ পরশুরামকে অভিনন্দিত করেন, কিন্তু রাজশেখরকে তিনি তখনও দেখেননি, কোনও ব্যক্তিগত পরিচয় ছিল না। অমল হোম লিখেছেন, ১৯২৬ খ্রীস্টাব্দের গোড়ায় রবীন্দ্রনাথ একদিন তাঁর বাড়ি এলে রাজশেখরকেও তিনি আসবার জন্য আমন্ত্রণ জানান। রবীন্দ্রনাথের সঙ্গে রাজশেখরের এই 'প্রথম পরিচয়'-এর কথা (দ্রঃ পৃ ৩৩৫) রাজশেখর পরবর্তীকালে লিখেছেন, 'প্রায় কুড়ি বৎসর আগেকার কথা। অমল হোম মহাশয় বলে পাঠালেন, রবীন্দ্রনাথ সন্ধ্যায় তাঁর বাড়িতে আসবেন, আমাকে দেখতে চান। ভয় ছিল আমার সঙ্গে কথা কয়ে কবি নিরাশ হবেন। কবি কি মনে করেছিলেন জানি না, কিন্তু আমি নিরাশ হই নি। 'কবি কি মনে করেছিলেন' তা জানতে পাই অমল হোমকে লেখা তাঁর চিঠিতে, 'কাল তোমার ওখানে রাজশেখরবাবুর সঙ্গে কথা বলে ভারি খুশি হয়ে এসেছি। ওঁর হাতে কুঠার আছে কি না জানি না কিন্তু ওঁর অন্তরে আছে পাবক যা নিঃশেষ করে চিত্তবুদ্ধির আবর্জনা। উনি সহজ করে সব জানেন—সহজ করে সব বলতে পারেন। ওঁকে একবার শান্তিনিকেতনে নিয়ে আসবার ভার রইল তোমার উপর।' (দ্র. অমল হোম, 'প্রথম দেখা : রবীন্দ্রনাথ-রাজশেখর',

বৎসর পূর্বে পৃথিবীর সৃষ্টি হয়েছিল। উনিশ শতকের মধ্যভাগে ভূবিজ্ঞানী লায়েল বললেন, পৃথিবীর বয়স কয়েক হাজার নয়, কয়েক কোটি বৎসর। তার পর ডারউইন আর ওআলেস প্রচার করলেন, লক্ষ লক্ষ বৎসর ব্যাপী ক্রমিক পরিবর্তনের ফলে পুরাতন জীব থেকে নব নব জীবের উদ্ভব হয়েছে। তখনকার গোঁড়া খ্রীষ্টানরা (মায় বিলাতের প্রধান মন্ত্রী গ্ল্যাডস্টোন) এই মতের বিরুদ্ধে উঠে পড়ে লাগলেন, কিন্তু তর্কযুদ্ধে পরাস্ত হলেন। আধুনিক গবেষণায় স্থির হয়েছে, পৃথিবীর বয়স কয়েক কোটি নয়, বহু কোটি বৎসর।

আমাদের শাস্ত্রোক্ত সৃষ্টিতত্ত্বের কালপরিমাণ আরও বিপুল। চতুর্যুগ = ৪৩ লক্ষ ২০ হাজার বৎসর। এক মন্বন্তর = ৩০ কোটি ৬৭ লক্ষ ২০ হাজার বৎসর। ব্রহ্মার এক অহোরাত্র = ২৮,৮০০ কোটি বৎসর। ব্রহ্মার আয়ু = ১০,৩৬৮র পর ১২ শূন্য দিলে যত হয় তত বৎসর।

প্রচলিত ধারাপাতে সংখ্যার এই তালিকা দেখা যায়—এক, দশ, শত, সহস্র, অযুত, লক্ষ, নিযুত (million), কোটি, অর্বুদ, বৃন্দ, খর্ব, নিখর্ব, শঙ্খ (billion), পদ্ম, সাগর, অন্ত্য, মধ্য, পরার্ধ। বৃন্দএর অন্য নাম অব্জ। Prof N W Pirie, FRS ১৯৫৪ সালে লিখিত Origin of Life প্রবন্ধে অব্জ শব্দ প্রয়োগ করেছেন।

পরার্ধ মানে ১এর পিঠে ১৭ শূন্য। ছেলেবেলায় আমরা যে ধারাপাত পড়তুম তাতে পরার্ধের পরেও অনেক সংখ্যা ছিল। তাদের নাম ভুলে গেছি, শুধু শেষের দুটি মনে আছে—পার, অপার। আমাদের যিনি অঙ্ক শেখাতেন তাঁকে জিজ্ঞাসা করলুম, অপারের পরে কোন্ সংখ্যা? তাঁর বিদ্যা বেশী ছিল না, উত্তর দিলেন, অপার সব চাইতে বড়, তার পরে আর সংখ্যা নেই। আমি বললুম, কেন, অপারের পিঠে তো আবও শূন্য জুড়ে দেওয়া যায়। তিনি বললেন, তাতে তোর লাভটা কি? অপারের বেশী টাকাও তোর হবে না, কাঁইবিচিও হবে না। মাস্টারমশাই রিয়ালিস্ট ছিলেন, শ্রীরামকৃষ্ণ-কথিত পিঁপড়ের মতন। চিনির এক কণায় যদি পেট ভরে তবে বস্তার সন্ধান করা বোকামি।

বিজ্ঞানীরা টাকা গোনবার জন্য সংখ্যা চান না, যেসব বৃহৎ বা সূক্ষ্ম বা রাশি রাশি বস্তু নিয়ে তাঁদের কারবার, তার পরিমাপের জন্যই সংখ্যা দরকার। লক্ষ, কোটি, মিলিয়ন, বিলিয়ন ইত্যাদিতে এখন কাজ চলে না। তারায় তারায় দূরত্ব মাপা হয় আলোকবর্ষ (প্রায় ৬এর পর ১২ শূন্য মাইল),

অথবা parsec (প্রায় ১৯ এর পর ১২ শূন্য মাইল) দিয়ে, অতি সূক্ষ্ম বস্তু মাপা হয় Angstrom unit দিয়ে (১ সেন্টিমিটারের ১০ কোটি ভাগের ১ ভাগ)।

খ্যাতনামা গণিতজ্ঞ দার্শনিক A N Whitehead লিখেছেন—Let us grant that the pursuit of mathematics is a divine madness of the human spirit, a refuge from the goading emergency of contingent happenings। অর্থাৎ ধরা যেতে পারে, গণিতের চর্চা এক রকম দিব্যোন্মাদ, ঝঞ্ঝাট থেকে নিষ্কৃতি পাবার উপায়। হোআইটহেডের যদি ভারতীয় অলংকার শাস্ত্র পড়া থাকত তা হলে হয়তো লিখতেন—গণিতচর্চায় যে আনন্দ লাভ হয় তা ব্রহ্মাস্বাদসহোদর।

যাঁরা খাঁটী গাণিতিক তাঁরা সংখ্যা নির্ধারণ করেই খুশী, তা দিয়ে কি মাপা হবে সে চিন্তা তাঁদের নেই। Edward Kasner একজন বিখ্যাত মার্কিন গণিতজ্ঞ। খেয়ালের বশে একদিন তিনি একটা সংখ্যা স্থির করলেন—১এর পিঠে ১০০ শূন্য। তাঁর ন বছরের ভাইপোকে বললেন, ওরে, একটা নাম বলতে পারিস? ভাইপো বলল, googol। নামটি গ্রীক লাটিন বা ইংরেজী নয়, ছোট ছেলের স্বচ্ছন্দ বালভাষিত, যেমন হাট্টিমাটিমটিম। কিন্তু এই গুগল নাম এখন সর্বস্বীকৃত হয়েছে। কাসনার তাঁর ভাইপোকে আবার বললেন, গুগলের চাইতে ঢের বড় একটা সংখ্যা বলতে পারিস? ভাইপো বলল, পারি, একের পিঠে দেদার শূন্য বসিয়ে যেতে হবে যতক্ষণ না হাতে ব্যথা হয়। কাসনার বললেন, তা হলে তো একটা মূর্খ পালোয়ানের কাছে আইনস্টাইনকে হেরে যেতে হবে, সংখ্যার নির্ধারণ গায়ের জোরে হতে পারে না। তখন ভাইপো চিন্তা করে বলল, একের পিঠে এক গুগল শূন্য, এর নাম হক googolplex। কাসনার বললেন, তথাস্তু, গাণিতিক সমাজও তাই মেনে নিলেন।

আপনি অঙ্কপাত করে অনায়াসে এক গুগল অর্থাৎ ১এর পর ১০০ শূন্য লিখতে পারেন, লাইনটি লম্বায় চার-পাঁচ ইঞ্চির বেশী হবে না। কিন্তু গুগলপ্লেক্স লেখবার চেষ্টা করবেন না, পাগল হয়ে যাবেন। কাগজে কুলোবে না, ঘরেতেও নয়, পৃথিবীতেও নয়, আকাশের অতিদূরস্থ নক্ষত্র পর্যন্ত শূন্যের পর শূন্য বসিয়ে যেতে হবে।

গন্ধর্ব পুষ্পদন্ত যে মহিম্নস্তব রচনা করেছেন তার একটি শ্লোকে আছে—

সমুদ্র যদি মসীপাত্র হয়, তাতে যদি অসিতগিরিসম স্তূপীকৃত কজ্জল গোলা হয়, সুরতরুর শাখা যদি লেখনী হয়, ধরণী যদি পত্র হয় এবং শারদা যদি সর্বকাল লিখতে থাকেন, তথাপি হে মহেশ, তোমার গুণাবলীর পারে পৌঁছতে পারবেন না। পুষ্পদন্ত যদি আধুনিক গণিতের সংখ্যা জানতেন তা হলে সংক্ষেপে বলতে পারতেন, হে মহেশ, তোমার গুণরাশি গুগলপ্লেক্সের চাইতেও বেশী।

সংখ্যাবিশারদরা অনেক রকম অদ্ভুত হিসাব করেছেন। মানবজাতি যখন প্রথম বলতে শিখল তখন থেকে এখন পর্যন্ত মোট কত কথা বলেছে? শিশুর আধ-আধ কথা প্রেমালাপ গালাগালি রাজনীতিক বক্তৃতা ইত্যাদি সব নিয়ে ১এর পিঠে মোটে ১৬টা শূন্য, গুগলের চাইতে ঢের কম।

নোবেল-পুরস্কৃত এডিংটন হিসাব করেছেন, বিশ্বব্রহ্মাণ্ডে যত প্রোটন আছে তার সংখ্যা ১৩৬.২ × ১এর পর ২৫৬ শূন্য। ইলেকট্রনের সংখ্যাও তাই। অর্থাৎ গুগলের চাইতে বেশী কিন্তু গুগলপ্লেক্সের চাইতে কম।

আমাদের গ্যালাক্সি বা ছায়াপথে কত তারা আছে? জ্যোতিষীরা অনুমান করেন, ৩,০০০ কোটি থেকে ১০,০০০ কোটির মধ্যে, অর্থাৎ ৩এর পর ১০ শূন্য এবং ১এর পর ১১ শূন্যর মধ্যে। গুগলের চাইতে ঢের কম।

দাবা খেলার যত চাল হতে পারে তার সংখ্যা কত? আগে ১এর পর ৫৯ শূন্য বসান। যে সংখ্যা পাবেন তত শূন্য ১এর পর বসান। গুগলের চাইতে বেশী কিন্তু গুগলপ্লেক্সের চাইতে কম।

এইবার অতি ক্ষুদ্র রাশি সম্বন্ধে কিঞ্চিৎ বলে এই প্রবন্ধ শেষ করব। আমাদের শাস্ত্রোক্ত অণু-পরমাণু কি বস্তু তা বোঝা যায় না। সংস্কৃত অভিধানে ত্রসরেণুর অর্থ—ছয় পরমাণুর সমষ্টি, অথবা গবাক্ষচ্ছিদ্রাগত রৌদ্রে দৃশ্যমান চঞ্চল সূক্ষ্ম পদার্থ। জীববিজ্ঞানে কীটের চাইতে কীটাণু ছোট, তার চাইতে জীবাণু বা মাইক্রোব ছোট. তার চাইতে ভাইরস ছোট (অণুবীক্ষণে অদৃশ্য)। রসায়নের অণু আরও ছোট, পরমাণু তার চাইতে ছোট, প্রোটন আরও ছোট, ইলেকট্রন সব চাইতে ছোট।

সূক্ষ্মাতিসূক্ষ্মের উত্তম উদাহরণ হোমিওপ্যাথিক ঔষধ। মাদার টিংচারে যে মূল বস্তু থাকে তার ১০ ভাগের ১ ভাগ থাকে প্রথম ডাইলিউশনে। তৃতীয় ডাইলিউশনে ১,০০০ ভাগের ১ ভাগ। দ্বাদশ ডাইলিউশনে লক্ষ কোটি ভাগের ১ ভাগ। শততম ডাইলিউশনে থাকে ১ গুগলের ১ ভাগ।

হোমিওপ্যাথরা বলেন, ডাইলিউশন বৃদ্ধিতে ঔষধের পোটেন্সি বৃদ্ধি হয়। অবিশ্বাসীরা বলেন, ১০০ ডাইলিউশনে পৌঁছবার আগেই এমন অবস্থা হয় যে এক শিশিতে অণু-প্রমাণ ঔষধও থাকে না। বিশ্বাসী বলেন, তোমার অঙ্কশাস্ত্র যাই বলুক, অণু-প্রমাণ ঔষধও থাকুক বা না থাকুক, স্পষ্ট দেখছি উপকার হয়, অতএব তর্ক না করে খেয়ে যাও, বিশ্বাসেই কৃষ্ণলাভ হয়।

অতি সূক্ষ্মের আর একটি উদাহরণ—ব্যাঙের আধুলির গল্প। ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায়ের কঙ্কাবতীতে তার ভাল বর্ণনা আছে। ব্যাঙ তার বন্ধুকে একটি আধুলি ধার দিয়েছিল। শর্ত এই ছিল যে প্রতি কিস্তিতে অর্ধেক শোধ করতে হবে। প্রথম কিস্তিতে চার আনা, দ্বিতীয়তে দু আনা, তার পর যথাক্রমে এক আনা, দু পয়সা, এক পয়সা আধ পয়সা ইত্যাদি। ব্যাঙ হিসাব করে দেখল, তার পাওনা কোনও দিন শোধ হবে না, একটু বাকী থাকবেই। সে মনের দুঃখে কাঁদতে লাগল। ব্যাঙ যদি বুদ্ধিমান হত তবে বুঝত যে কয়েক কিস্তি পরেই বাকীর পরিমাণ নগণ্য হয়ে যাবে, অনন্তকাল তাকে অপেক্ষা করতে হবে না।

অন্তরকলন বা differential calculusএর আবিষ্কর্তা লাইবনিৎস সম্বন্ধে একটি গল্প আছে। একদিন তিনি প্রুশিয়ার রানীকে বললেন, যদি অনুমতি দেন তবে আজ আপনাকে ক্ষুদ্রাতিক্ষুদ্র infinitesimal রাশির রহস্য বুঝিয়ে দেব। রানী বললেন, আপনাকে বোঝাতে হবে না, ক্ষুদ্রাতিক্ষুদ্র কাকে বলে তা এখানকার এই সভাসদ্‌দের আচরণ থেকেই আমি টের পাই।



পরশুরামএর শেষ রচনা—দাঁড়কাগ, ১-৬-১৯৫৯এ লেখা। ১৫-৬এ আর একটি গল্প—জামাইষষ্ঠী—আরম্ভ করেও কোনদিন তা শেষ করেন নি। এর পর প্রায় দশ মাস জীবিত ছিলেন পরশুরাম; কিন্তু তাঁর কুঠার অবনমিত ছিল।

রাজশেখর বসু কিন্তু এই সময়ে পাঁচটি প্রবন্ধ লেখেন। তাঁর কলম থামে মৃত্যুর কয়েক ঘন্টা আগে—'রবীন্দ্রকাব্যবিচার' লিখে।

রবীন্দ্রশতবর্ষপূর্তি উপলক্ষ্যে, কলকাতা বেতারএর পক্ষে শ্রীঅমল হোমের অনুরোধে এই প্রবন্ধ রচনা আরম্ভ করেন ১৭-৪-১৯৬০এ, তাঁর চিরাচরিত নিয়মে পেনসিলে লিখে; শেষ হয় ২৬ এপ্রিল। (এও তাঁর চিরকালীন অভ্যাস—সব কিছুরই তারিখ লিখে রাখা।) ২৭ এপ্রিল সকালে এর একপাতা ফেআর কপিও করেন। বেলা একটা নাগাদ অকস্মাৎ নিঃশব্দ নিষ্ক্রমণ।

লেখাটা আর হল না—অমল হোমকে জানানো হয়েছিল। কিন্তু কয়েকমাস পরে কাগজপত্রের মধ্যে এটির আবিষ্কর্তা—রাজশেখরের সব রচনার দিশারী—আমি। রবীন্দ্রশতবর্ষে যথাসময়ে এটি কলকাতা বেতারে পঠিত হয়।

এটি পড়ে দশ বৎসর আগে আমার ধারণা হয়েছিল আসন্ন মৃত্যুর আভাস এতে আছে, একটি শৃংখলাবদ্ধ সূচনা মাঝপথে দিশা হারিয়ে ফেলেছে। কিন্তু সঙ্গে সঙ্গে লিখেছিলুম—এও কি সেই রাজশেখরীয় সংক্ষিপ্ততা?

আসলে তখনও, পরশুরাম গল্পসমগ্র প্রায় কণ্ঠস্থ করলেও রাজশেখর প্রবন্ধাবলী ক্বচিৎ পড়েছি। আজ সমস্ত পড়ে উপলব্ধি করছি দুজনের রচনার গুরুত্বপূর্ণ পার্থক্য। পরশুরামের প্রতিটি গল্পে শেষরক্ষা দৃঢ় শৃংখলিত; রাজশেখর বসুর সব প্রবন্ধে সমগ্র বক্তব্য উপস্থাপনের পরেই আকস্মিক abrupt সমাপ্তি। রবীন্দ্রকাব্যবিচারেও তা স্খলিত হয় নি।

রবীন্দ্রনাথের পরম স্নেহধন্য রাজশেখরের—যার অধিকাংশই আজও সাধারণের অজানা—রবীন্দ্রনাথের প্রতি শেষ ঐহলৌকিক শ্রদ্ধাঞ্জলি জানিয়ে রবীন্দ্রলোকে প্রত্যাবর্তন মোটেই সমাপতন নয়। বোধহয় বহুপূর্বনির্ধারিত ছিল।

—দীপংকর বসু

# রবীন্দ্রকাব্যবিচার

(২৬.০৪.১৯৬০)

যাঁরা সাহিত্যের চর্চা করেন তাঁদের তিন শ্রেণীতে ভাগ করা যায়—লেখক, পাঠক, আর সমালোচক। লেখক সাহিত্য রচনা করেন, পাঠক তা উপভোগ করেন, সমালোচক তার উপভোগ্যতা বিচার করেন। এই তিন শ্রেণীর চেষ্টা বিভিন্ন, পটুতাও বিভিন্ন, কিন্তু এঁদের সংস্কার বা মানসিক পরিবেশ যদি মোটামুটি একরকম না হয় তবে লেখক পাঠক আর সমালোচকের সংযোগ হতে পারে না। বন্দে মাতরম্ গান সকল জাতির এবং সকল সম্প্রদায়ের উপভোগ্য হতে পারে নি, কারণ তার রূপক অনেকের সংস্কারের অনুকূল নয়। রুল ব্রিটানিয়া, ইয়াংকি ডুড্‌ল প্রভৃতি গান সম্বন্ধেও এই কথা খাটে।

রবীন্দ্রনাথ নিজেকে হিন্দু বলতেন, যদিও তিনি সনাতনী ছিলেন না। ভারতীয় পুরাণ তত্ত্বে তাঁর প্রচুর জ্ঞান ছিল, বাল্মীকি কালিদাস প্রভৃতির তিনি অনুরক্ত পাঠক ছিলেন, উপনিষৎ থেকে আরম্ভ করে রূপকথা আর গ্রাম্য ছড়া পর্যন্ত ভারতীয় সাহিত্য ইতিহাস আর ঐতিহ্যের কোনও অঙ্গই তিনি উপেক্ষা করেন নি। পূর্ববর্তী লেখক ভারতচন্দ্র মধুসূদন বঙ্কিমচন্দ্র হেমচন্দ্র নবীনচন্দ্র প্রভৃতির ন্যায় রবীন্দ্রনাথও ভারতীয় ঐতিহ্যে লালিত হয়েছিলেন। তারই ফলস্বরূপ কর্ণ-কুন্তী, কচ-দেবযানী, ব্রাহ্মণ, অভিসার, মেঘদূত প্রভৃতি অনবদ্য রচনা তাঁর কাছ থেকে আমরা পেয়েছি। এই বিশিষ্ট ভারতীয় সংস্কারের চিহ্ন তাঁর সকল রচনাতেই অল্পাধিক পরিমাণে লক্ষ্য করা যায়।

পাশ্চাত্ত্য সাহিত্য যেমন গ্রীস-রোমের পুরাণ, বাইবেল আর ইউরোপীয় ইতিহাস থেকে সংস্কার পেয়েছে, আমাদের সাহিত্যও তেমনি ভারতীয় দর্শন পুরাণ ইতিহাসাদি থেকে পেয়েছে। পাশ্চাত্ত্য সংস্কার মোটামুটি আয়ত্ত না করলে যেমন পাশ্চাত্ত্য সাহিত্যের রসগ্রহণ করা যায় না, তেমনি ভারতীয় সংস্কারে ভাবিত না হলে এদেশের সাহিত্য উপভোগ করা অসম্ভব।

রবীন্দ্রনাথের পরবর্তী কবিদের মধ্যে যাঁদের প্রাচীনপন্থী বা রবীন্দ্রানুসারী

বলা হয় তাঁদের রচনাও ভারতীয় সংস্কার দ্বারা অনুপ্রাণিত। কিন্তু যাঁরা আধুনিক বলে খ্যাত তাঁরা এই সংস্কার প্রায় বর্জন করে চলেন, তাঁদের রচনায় আধুনিক পাশ্চাত্ত্য কবিদের প্রভাবই প্রকট, গ্রীস-রোমের পুরাণকথার উল্লেখও কিছু কিছু দেখা যায়। এই নব্য রীতি প্রবর্তনের কারণ—গতানুগতিকতায় বিতৃষ্ণা এবং আধুনিক পাশ্চাত্ত্য কাব্যরীতির প্রতি অনুরাগ। আর একটি কারণ—এদেশের ঐতিহ্যকে এঁরা প্রগতির পথে বাধা স্বরূপ মনে করেন, সেজন্য তার যথোচিত চর্চা করেননি।

পূর্ববর্তী কবিরা যে সংস্কার অর্জন করেছিলেন, তা থেকে এঁরা প্রায় বঞ্চিত। রবীন্দ্রনাথের 'ব্রাহ্মণ, মেঘদূত' প্রভৃতির তুল্য রচনা এঁদের আদর্শের অনুরূপ নয়, সাধ্যও নয়। 'এ নহে কুঞ্জ কুন্দ-কুসুম রঞ্জিত, ফেনহিল্লোল কল-কল্লোলে দুলিছে'—এইরকম অনুপ্রাসময় ছন্দ তাঁরা অতি সেকেলে মনে করেন। 'তাঁর লটপট করে বাঘছাল তাঁর বৃষ রহি রহি গরজে, তাঁর বেষ্টন করি জটাজাল, যত ভুজঙ্গদল তরজে'—এই ধরণের পৌরাণিক কল্পনাতেও তাঁদের অরুচি ধরে গেছে। রবীন্দ্রনাথের মহত্ত্ব তাঁরা অস্বীকার করেন না, কিন্তু আদর্শও মনে করেন না।

বাঙালী সমাজের একটি শাখা ইঙ্গবঙ্গ নামে খ্যাত। আধুনিক বাঙলা সাহিত্যে যে নূতন শাখা উদ্‌গত হয়েছে, তাকে ইওরোবঙ্গ নাম দিলে ভুল হবে না। এই নূতন শাখার প্রসারের ফলে আমাদের সাহিত্যের প্রাচীন শাখার ক্ষতি হবে মনে করি না। সাহিত্যের মার্গ বহু ও বিচিত্র, কালধর্মে নূতন নূতন মার্গ আবিষ্কৃত হবেই। একদল কবি যদি পূর্ব ধারা থেকে বিচ্ছিন্ন হয়ে স্বনির্বাচিত পথেই চলেন এবং তাঁদের গুণগ্রাহী পাঠক আর সমালোচকের সমর্থন পান তাতে সাহিত্যের বৈচিত্র্য বাড়বে ছাড়া কমবে না।

প্রাচীন আর নবীন দুই শাখায়ই নিষ্ঠাবান লেখক পাঠক আর সমালোচক আছেন। এক শাখার সমালোচক যদি অন্য শাখার রচনা বিচার করেন, তবে পক্ষপাতিত্ব অসম্ভব নয়। তথাপি বাঙ্গালী সমালোচকের পক্ষে সমগ্র বাঙলা কাব্য বিচারের চেষ্টা স্বাভাবিক। কিন্তু ভারতীয় বা বিদেশী যে কোনও পণ্ডিতের পক্ষে ভারতীয় আর পাশ্চাত্ত্য রচনার তুলনাত্মক সমালোচনা সহজ নয়।

এককালে রবীন্দ্রকাব্যের যেসব দোষদর্শী সমালোচক ছিলেন তাঁরা সকলেই প্রাচীনপন্থী। নব্যতন্ত্রের পক্ষ থেকে প্রতিকূল সমালোচনা বিশেষ

কিছু হয়নি। রবীন্দ্রকাব্য আর পাশ্চাত্ত্যকাব্যের তুলনাত্মক নিরপেক্ষ বিচার করতে পারেন এমন বিদগ্ধ প্রতিভাবান সাহিত্যিক কেউ আছেন কিনা জানি না। মধুসূদন দত্ত যদি একালের লোক হতেন, তবে হয়তো পারতেন, প্রমথ চৌধুরীও হয়তো পারতেন। কোনও বিদেশী পণ্ডিতের এইরূপ সমালোচনার যোগ্যতা আছে কিনা সন্দেহ। ভারতীয় আর পাশ্চাত্ত্য উভয়বিধ সাহিত্যে যাঁর গভীর জ্ঞান নেই, উভয়বিধ সংস্কারে যিনি ভাবিত নন, তাঁর পক্ষে তুলনাত্মক বিচারের চেষ্টা না করাই উচিত।

# বিবিধ রচনা

লঘুগুরু-বিচিন্তা-চলচ্চিত্তায় পূর্বগ্রন্থিত সব প্রবন্ধ প্রথম তিন অধ্যায়ে, ও তার পর রচিত শেষ নটি প্রবন্ধ চতুর্থ অধ্যায় উত্তর-চলচ্চিন্তায় সংকলনের পর যথাসম্ভব খুঁজে পাওয়া অগ্রন্থিত রচনা ও কয়েকটি উল্লেখ্য চিঠি মুদ্রিত হল এই শেষ অধ্যায়ে। —সঃ।

# প্রথম পরিচয়

প্রায় একুশ বছর আগেকার কথা। অমল হোম মহাশয় বলে পাঠালেন, তাঁর বাড়িতে সন্ধ্যার সময় রবীন্দ্রনাথ আসবেন, আমাকে দেখতে চান। ভয় হল, কারণ আমি একটা দেখবার মতন মানুষ নই, বয়স হলেও অত্যন্ত গম্ভীর বাইরে লাজুক, কুনো আর অসামাজিক বলেও আমার বদনাম আছে। কাব্যজ্ঞান কিছুমাত্র নেই, অন্য সাহিত্যের সঙ্গে পরিচয়ও নগণ্য। কি সম্বল নিয়ে কবির সঙ্গে আলাপ করব? আমার পরিচিত একটি ছেলের কাছে শুনেছিলাম, সে একবার কবির সঙ্গে দেখা করতে গিয়েছিল, কিন্তু দরজায় পৌঁছেই প্রচণ্ড বুক ধড়ফড় করায় বেচারা ফিরে আসে। আমার অবস্থা ততটা খারাপ হয় নি, কিন্তু ভয় ছিল আমার সঙ্গে আলাপ করে কবি নিরাশ হবেন।

কবি কি মনে করেছিলেন জানি না, কিন্তু আমি নিরাশ হই নি। আগন্তুকের সমস্ত সংকোচ এক মুহূর্তে দূর করবার আশ্চর্য ক্ষমতা তাঁর ছিল। কার কোন্ বিষয়ে কতটুকু দৌড় তা বুঝে নিয়ে তিনি আলাপ করতে পারতেন। পরে দেখেছি, শিক্ষিত অশিক্ষিত ছেলে বুড়ো সকলেই তাঁর সঙ্গে অবাধে মিশেছে, এমন কি ধৃষ্টতাও করেছে। তাঁর কাছে ঘোমটাবতী পল্লীবধূরও জড়তা দূর হয়েছে, যেমন তীর্থস্থানে হয়। স্থান কাল পাত্র অনুসারে নিজেকে আবশ্যকমত প্রসারিত বা সংকুচিত করবার এই শক্তি তাঁর লোকপ্রিয়তার অন্যতম কারণ। 'হায় গগন নাহিলে তোমারে ধরিবে কেবা' — এই কবিতায় তিনি অজ্ঞাতসারে নিজের স্বভাবের একদিকের পরিচয় দিয়েছেন।

রাজশেখর বসু

৮-৮-৪৭.

# লোকহিতৈষী প্রফুল্লচন্দ্র

(১৩৫১/১৯৪৪)

আচার্য প্রফুল্লচন্দ্রকে আপনারা যত জানতেন, অন্য অল্প লোকেই তাঁকে ততটা জানত, এজন্য তাঁর সম্বন্ধে নূতন বেশী কিছু বলার নেই। কোনও লোক যখন নানা কারণে বিখ্যাত হন তখন অনেক ক্ষেত্রে তাঁর সবচেয়ে বড় গুণটি অন্যান্য গুণের আড়ালে পড়ে যায়। আমার মনে হয়, প্রফুল্লচন্দ্রের বেলা তাই হয়েছে। তিনি বিখ্যাত বিজ্ঞানী, বিখ্যাত শিল্প প্রতিষ্ঠাতা—এই কথাই লোকে বেশী বলে। এদেশে অনেক বড় বড় বিজ্ঞানী আর শিল্পকর্তা আছেন, সুতরাং এই দুই দলে আচার্য প্রফুল্লচন্দ্রকে ফেললে তাঁর গৌরব বাড়ে না। তাঁর মহত্ত্বের সবচেয়ে বড় পরিচয়—তিনি নিঃস্বার্থ লোকহিতৈষী। এই গুণে তিনি অদ্বিতীয়। তাঁর বৈজ্ঞানিক আর সাহিত্যিক বিদ্যা, শিল্পপ্রসারের জন্য তাঁর আগ্রহ—এসব তিনি শিক্ষা বা চর্চার দ্বারা পেয়েছিলেন। কিন্তু লোকহিতের প্রবৃত্তি তাঁর স্বভাবসিদ্ধ ছিল। তিনি বেশী রোজগার করেননি, সেজন্য তাঁর দানের পরিমাণ ধনকুবেরদের তুল্য নয়। তথাপি তিনি দাতাদের অগ্রগণ্য, শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায় মহাশয় তাঁকে দধীচির সঙ্গে সার্থক তুলনা করেছেন। সংসারচিন্তা এবং সব রকম বিলাসিতা ছেড়ে দিয়ে তিনি নিজের সমস্ত ক্ষমতা ভাবনা আর অর্থ জনহিতে লাগিয়েছিলেন। দেশে দুর্ভিক্ষ বা বন্যা হয়েছে, আচার্য তৎক্ষণাৎ ভিক্ষার ঝুলি নিয়ে বেরিয়ে পড়লেন। কোনও হাসপাতাল বা অনাথ আশ্রম বা স্কুল বা কলেজে টাকার অভাব, আচার্য তাঁর নিজের পুঁজি নিঃশেষ করে দান করলেন। কোনও ছোকরা এসে বললে, আমার মাথায় একটা ভাল মতলব এসেছে, ময়রার দোকান খুলব কিংবা ট্যানারি করব কিংবা কাপড়ের ব্যবসা করব, কিন্তু হাতে টাকা নেই। আচার্য তখনই মুক্তহস্ত হলেন। নূতন শিল্প স্থাপনের জন্য তিনি অনেক লিমিটেড কম্পানিতে টাকা দিয়েছিলেন ডিরেক্টারও হয়েছিলেন। অনেক কোম্পানী ফেল হওয়ায় বিস্তর টাকা খুইয়েছেন, সময়ে সময়ে বদনামও পেয়েছেন, কিন্তু ভ্রূক্ষেপ করেননি। কোনও কম্পানি টাকা ধার করবে, উনি অগ্রপশ্চাৎ না ভেবে জামিন হয়ে দাঁড়ালেন।

তারপর কম্পানি ফেল হলে অম্লানবদনে দণ্ড দিলেন। অনেকক্ষেত্রে আইন অনুসারে তিনি টাকা দিতে বাধ্য ছিলেন না, তাঁর হিতার্থীরাও তাঁকে বারণ করেছিলেন, তবু তিনি টাকা দিয়েছিলেন—পাছে তাঁর সাধুতায় কলঙ্ক হয়। মহাভারতে আছে—সকল শৌচের মধ্যে অর্থশৌচ শ্রেষ্ঠ। একথা তাঁর চেয়ে কেউ বেশী বুঝত না, টাকাকড়ির দায়িত্ব সম্বন্ধে তিনি শুচিবায়ুগ্রস্ত ছিলেন। কিন্তু তাঁর কাছে টাকা ধার নিয়ে গাপ করবার লোকের অভাব হয়নি।

বেঙ্গল ন্যাশনাল ব্যাঙ্ক ফেল হওয়ায় আমাদের কম্পানির অনেক টাকা মারা যায়। শেয়ারহোল্ডার মিটিংএ একজন বলেছিলেন—দেশী ব্যাঙ্কে বিশ্বাস নেই, সেখানে আর যেন টাকা না রাখা হয়। আচার্য প্রফুল্লচন্দ্র উত্তর দিলেন—অবশ্যই রাখা হবে, দশবার টাকা মারা গেলেও রাখা হবে; আমাদের এই দেশী কারবারকে লোকে বিশ্বাস করে, আমাদেরও অন্য দেশী কারবারকে বার বার বিশ্বাস করতে হবে।

তাঁর স্মৃতিরক্ষা বা তাঁর প্রতি শ্রদ্ধা জানাবার জন্য আমরা কি করতে পারি? এই কারখানায় তাঁর মূর্তিপ্রতিষ্ঠা বা চিতাভস্ম রক্ষার জন্য চৈত্যস্থাপন বেশী কিছু নয়। কিন্তু মৃত ব্যক্তির প্রতি শ্রদ্ধা জানাবার শ্রেষ্ঠ উপায় তাঁর প্রিয়কার্যসাধন। আচার্য প্রফুল্লচন্দ্রের অনেক ইচ্ছার মধ্যে একটি ছিল—এই কম্পানি বড় থেকে আরও বড় হবে, এতে নানা রাসায়নিক দ্রব্য তৈরি হবে, এতে বহু লোক শিক্ষিত উৎসাহিত পুরস্কৃত প্রতিপালিত হবে। এই ইচ্ছার পূরণ কেবল ডিরেক্টারদের চেষ্টায় হবে না, শেয়ারহোল্ডাররা লাখ লাখ টাকা মঞ্জুর করলেও হবে না, আপনাদের সকলের সমবেত চেষ্টাতেই তা হতে পারবে।

❑

আচার্য রায়ের মৃত্যুর (১৬.০৬.১৯৪৪) পর বেঙ্গল কেমিক্যালে শোকসভায় পঠিত।

# কেদারনাথ বন্দ্যোপাধ্যায়

(১৩৫৭/১৯৫০)

প্রায় সাতাশ বৎসর পূর্বে 'ভারতবর্ষ'-পত্রিকায় 'দেবীমাহাত্ম্য' নামে একটি গল্প পড়েছিলাম। লেখকের নাম ছিল না। রচনাটি অসাধারণ, পরিহাস ও করুণার আশ্চর্য সমন্বয়, ভাষার ভঙ্গীও নূতন, তখনকার কোনও লেখকের সঙ্গে মিল নেই। সাহিত্যগগনে নবোদিত জ্যোতিষ্কের কথা মাঝে মাঝে শোনা যায়। অকস্মাৎ আবির্ভূত এই অজ্ঞাতপূর্ব শক্তিমান লেখকের পরিচয় জানতে অনেকেরই আগ্রহ হল। পত্রিকা-সম্পাদক জলধর সেন মহাশয়কে জিজ্ঞাসা করলে তিনি জানালেন—লেখক কেদারনাথ বন্দ্যোপাধ্যায়, চীন দেশের ফেরত, কাশীতে বা পূর্ণিয়ায় বাস করেন, রাজকার্য থেকে অবসর নিয়ে সাহিত্যচর্চা করছেন। তিনি পূর্বেও ছদ্মনামে অল্পস্বল্প লিখতেন, এখন পরিণত বয়সে গল্প লেখা আরম্ভ করেছেন। তাঁর নবপ্রকাশিত গল্পটি পড়ে অনেকেই মুগ্ধ হয়েছেন এবং আরও চাই আরও চাই বলে আবদার করছেন।

কিছু দিন পরে 'কোষ্ঠির ফলাফল' ক্রমশ প্রকাশিত হতে লাগল। এই ভ্রমণকাহিনীতে বর্ণিত নরনারী সকলেই অসাধারণ, কিন্তু কেউ অস্বাভাবিক নয়, পিকউইক-চরিত্রাবলীর সঙ্গে তাদের তুলনা করা চলে। তার পর ক্রমে ক্রমে তাঁর অনেক লেখা প্রকাশিত হল। বাংলায় হাস্যরসের বহু রচয়িতা পূর্বেও ছিলেন পরেও হয়েছেন। কেদারনাথের আবির্ভাবে সকলেই বুঝলেন যে হাস্যের সহিত শান্ত ও করুণ রসের মিলনে তাঁর প্রতিদ্বন্দ্বী কেউ নেই। ইংরেজীতে যাকে বলে milk of human kindness, সেই করুণার ক্ষীরধারাই তাঁর রচনাকে বিশিষ্টতা দিয়েছে।

১৩৩৪ কিংবা ১৩৩৫ সালে দিল্লিতে যে প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলন হয়, কেদারনাথ তার এক শাখার সভাপতি হন। শ্রীযুক্ত অমল হোম সেই অধিবেশন থেকে ফিরে এলে তাঁর কাছে শুনলাম, কেদারনাথের প্রবন্ধ 'পেনশনের পরে' শুনে শ্রোতারা আনন্দে উৎফুল্ল হয়েছিলেন। জিজ্ঞাসা করলাম, তাঁকে কিরকম দেখলেন? অমলবাবু উত্তর দিলেন, ভদ্রলোক যেন পাকা আমটি। কিছুকাল পরে কেদারনাথের সঙ্গে কয়েকবার আলাপের এবং

তাঁর প্রীতিলাভের সৌভাগ্য আমার হয়েছিল। সংস্কৃত সাহিত্যে পুরুষের বর্ণনায় 'সৌম্য' শব্দটির বহু প্রয়োগ দেখা যায়, এখন বাংলাতেও খুব চলে। আমাদের দেশে সুদর্শন সাহিত্যিকের সংখ্যা বেশী নয়, কিন্তু কেদারনাথকে দেখেই মনে হয়েছিল—হ্যাঁ, এইরকম পুরুষকেই সৌম্য বলা সার্থক।

যাঁরা শুধুই লেখক, অর্থাৎ রাজনীতিক বা ব্যবসাদার নন, সাধারণে তাঁদের নির্বিবাদ শান্ত ভালমানুষ মনে করে। মৎস্যজাতিও নিরীহ, কিন্তু সুবিধা পেলে পরস্পরকে কামড়াতে ছাড়ে না। অখ্যাত না হলে সাহিত্যিককেও মাঝে মাঝে স্বজাতির দংশন সইতে হয়। জলধর সেন 'জলধর দাদা' নামে খ্যাত ছিলেন, তাঁর অন্য উপাধি ছিল অজাতশত্রু। কিন্তু তিনিও আক্রমণ থেকে নিস্তার পান নি। কেদারনাথের সৌভাগ্য এই যে তিনি আমরণ যথার্থ অজাতশত্রু ছিলেন। অনেক লেখকের রচনায় বিশেষ ভঙ্গী বা মুদ্রাদোষ থাকে, সকলের তা ভাল লাগে না। কেদারনাথের পদ্ধতিরও সমালোচনা হয়েছে, কিন্তু তাঁকে বিদ্রূপ করবার সাহস কারও হয় নি।

আমরা এক যশস্বী লেখক ও জনপ্রিয় সৎপুরুষকে হারিয়েছি, কিন্তু চিরস্থায়ী সম্পদ রূপে তাঁর রচনা তিনি আমাদের দান করে গেছেন। কেদারনাথ লিখে গেছেন, তাঁর দুই আন্তরিক কামনা পূর্ণ হয়েছে—'শ্রীরামকৃষ্ণের দর্শনলাভ, বন্ধুত্বলাভ রবীন্দ্রের।' অধিকন্তু, 'ছিল যাহা আশাতীত, স্বাধীনতা,...তারও দেখা পেলাম আজ।' তিনি পূর্ণকাম হয়ে মহাযাত্রা করেছেন, এই আমাদের সান্ত্বনা।



# ব্রজেন্দ্রনাথের সাধনা

(১৩৫৯/১৯৫২)

যিনি কৃতকর্মা এবং যাঁর কাছ থেকে আরও অনেক কৃতি লোকে আশা করে, তিনি যদি কর্মে রত থেকেই সহসা মারা যান তবে লোকে বলে, ইন্দ্রপাত হল। ব্রজেন্দ্রনাথ খ্যাতনামা দেশনেতা শিল্পপতি বা আচার্য ছিলেন না, বিদ্যাবত্তাসূচক উপাধিও তাঁর ছিল না, দেশের অল্প লোকই তাঁর কাজের খবর রাখত। তথাপি বললে অত্যুক্তি হবে না যে তাঁর মৃত্যুতে ইন্দ্রপাত হয়েছে।

ব্রজেন্দ্রনাথ জীবদ্দশাতেই প্রচুর প্রশংসা পেয়েছেন। কিন্তু তাঁর সাহিত্যকর্মের মান সর্বসম্মতভাবে নির্ধারিত হয়েছে এমন বলা যায় না। সাহিত্য শব্দের প্রাচীন অর্থ আজকাল প্রসারিত হয়েছে, শুধু কাব্য আর কথাগ্রন্থ নয়; দর্শন বিজ্ঞান ইতিহাস রাজনীতি প্রভৃতি বিষয়ক রচনাও সাহিত্য। কিন্তু অনেকে মনে করেন, creative art ভিন্ন প্রকৃত সাহিত্য হয় না। কাব্য গল্প বা সুখপাঠ্য প্রবন্ধ সাহিত্যের শ্রেণীতে পড়ে, কিন্তু প্রাচীন রচনার উদ্ধার বা পুনঃপ্রতিষ্ঠার উদ্দেশ্যে যা লেখা হয় তা সাহিত্য নয়, সংকলন-জাতীয় কর্ম। এঁদের মতে ব্রজেন্দ্রনাথ সাহিত্যস্রষ্টা নন, সাহিত্যের উদ্ধারক ও সংরক্ষক।

ব্রজেন্দ্রনাথ যা করেছেন তা সৃষ্টিকর্ম কি স্থিতিকর্ম, সাহিত্যিকগণের কোন্ শ্রেণীতে তাঁর স্থান, তাঁর মর্যাদা কবি বা কথাকারের চাইতে বেশী কি কম, ইত্যাদি আলোচনায় লাভ নেই। তিনি যদি শুধু সাহিত্য-পরিষদের কর্ণধার ও উন্নতিসাধক হতেন, অথবা শুধু পত্রিকাসম্পাদক বা পুস্তকপ্রকাশক হতেন, তবে বলা চলত যে তিনি ঠিক সাহিত্যিক নন, সাহিত্যসহায়ক মাত্র। কিন্তু ব্রজেন্দ্রনাথ আজীবন গ্রন্থ প্রবন্ধ লিখেছেন। তাঁর এই কর্ম কি সাহিত্যরচনা নয়, শুধুই মোহিতলাল-কথিত খনিত্র-কর্ম?

মানুষের স্বাভাবিক জ্ঞানস্পৃহা আছে, ভূত ভবিষ্যৎ বর্তমান সম্বন্ধে কৌতূহল আছে, সর্বপ্রকার সৌন্দর্য ও আনন্দ উপভোগের অর্থাৎ প্রেয় ও শ্রেয় লাভের আগ্রহ আছে। এই স্পৃহা কৌতূহল ও আগ্রহই মনুষ্যত্বের

বিশিষ্ট লক্ষণ, এবং ভাষা দ্বারা তা প্রকাশ বা চরিতার্থ করবার চেষ্টার নামই সাহিত্য। তথ্যমূলক রচনা অপেক্ষা রস- বা কল্পনা-মূলক রচনা শ্রেষ্ঠ—এই ধারণা সংকীর্ণ বুদ্ধির লক্ষণ।

ব্রজেন্দ্রনাথ যে সাহিত্য রচনা করেছেন তার অবলম্বন ইতিহাস। প্রথম জীবনে তিনি মোগল যুগ সম্বন্ধে অনেক লিখেছেন, কিন্তু পরে তিনি তাঁর মাতৃভূমি বাংলা দেশেই ইতিহাসের প্রচুর উপকরণ খুঁজে পেয়েছেন। গত দেড় শ বৎসরে এদেশে যে সাহিত্যিক অভ্যুদয় হয়েছে এবং বাঙালী সমাজে যে পরিবর্তন এসেছে, ব্রজেন্দ্রনাথ তারই ঐতিহাসিক ভিত্তি রচনা করেছেন। সাহিত্য-সেবকগণের সংক্ষিপ্ত জীবন-চরিত লিখে তিনি তাঁদের বিস্মৃতি থেকে উদ্ধার করেছেন। 'বঙ্গীয় নাট্যশালার ইতিহাস', 'বাংলা সাময়িক পত্র' এবং আরও অনেক গ্রন্থ তিনি লিখেছেন। কিন্তু আমার মনে হয় তাঁর শ্রেষ্ঠ সাহিত্যিক কৃতি 'সংবাদপত্রে সেকালের কথা'।

এই গ্রন্থ রচনায় তিনি যে পরিশ্রম করেছেন তাকে তপস্যা বলা চলে। ইংরেজ প্রভৃতি জাতি নরম্যান টিউডর ইত্যাদি আমলের জীর্ণ ঘর-বাড়ি সযত্নে রক্ষা করে। শুধু মন্দির মূর্তি ও চিত্র নয়, প্রাচীন গ্রন্থ, চিঠিপত্র, অস্ত্র, গৃহসজ্জার আসবাব, তৈজস দ্রব্য, পরিধেয়, অলঙ্কার ইত্যাদি অতীত যুগের বিবিধ নিদর্শন মহামূল্য জ্ঞানে সঞ্চয় করে। প্রাচীনের প্রতি আমাদের এই মমতা নেই। দেবমন্দির ও তৎসংক্রান্ত বস্তু রক্ষায় কতকটা আগ্রহ আছে বটে, রাজাদের তোশাখানাতেও অনেক সেকেলে জিনিস রাখা হয়, কিন্তু সাধারণ লোকের বাড়িতে দু-এক শ বছর আগেকার আসবাব অলংকার বাসন ইত্যাদি খুঁজে পাওয়া শক্ত।

ইংরেজী বিদ্যা শিখে আমাদের ধারণা হয়েছিল যে ইতিহাস মানে শুধু রাজা-রাজড়ার কীর্তি বা অকীর্তি, যুদ্ধ, আর অসংখ্য সন-তারিখ। ব্রজেন্দ্রনাথ এই মোহ কাটিয়ে উঠে স্বজাতির সাহিত্যচেষ্টা ও সংস্কৃতির ইতিহাসে মন দিয়েছিলেন। তিনি লিখেছেন—'পূর্বপুরুষের কার্যকলাপের নিদর্শনগুলি সযত্নে রক্ষা করিবার আগ্রহ আমাদের নাই।...সরকারী দলিলপত্রে ও গ্রন্থাগারগুলিতে ইংরেজ-শাসিত বাংলা দেশে বাঙালী কি ভাবে জীবন কাটাইতেছিল, কি চিন্তা করিতেছিল, তাহার বড় একটা প্রমাণ নাই।' এই উদাসীনতার প্রতিকার ব্রজেন্দ্রনাথ করেছেন। বলা যেতে পারে 'সংবাদপত্রে সেকালের কথা' গ্রন্থে ভূমিকা ছাড়া তাঁর নিজের লেখা তো কিছুই নেই, শুধু

খবরের কাগজ থেকে সংকলন। এর জন্যই তাঁকে ইতিহাসকার আর সাহিত্যকার বলতে হবে?

অবশ্যই বলতে হবে। ব্রজেন্দ্রনাথ যে উপাদান সংগ্রহ করেছিলেন তা থেকে একটা মৌলিক গ্রন্থ তিনি অল্পায়াসেই লিখতে পারতেন। তা হয়তো ধারাবাহিক ইতিহাস হত কিন্তু নিশ্ছিদ্র হত না। সেরকম গ্রন্থ রচনার লোভ সংবরণ করে তিনি সকল ক্রটি আর বিতর্কের ঊর্ধ্বে উঠেছেন! তাঁর গ্রন্থ স্বতঃপ্রমাণ ঐতিহাসিক প্রদর্শভাণ্ডার। সেকালের বাঙালী কিভাবে জীবন যাপন করত, কি চিন্তা করত তা ব্রজেন্দ্রনাথ নিজে বলেন নি, তাঁর সংগ্রহই বলেছে। অতীতকে তিনি কথা কইয়েছেন। তাঁর উদ্যম ও পদ্ধতি অভিনব, কিন্তু তাঁর সাধিত কর্ম ইতিহাসও বটে সাহিত্যও বটে।

ব্রজেন্দ্রনাথ তাঁর ভূমিকায় বলেছেন, 'সংবাদপত্রের মধ্যেও সত্য মিথ্যা দুইই আছে। দেশকাল পাত্র বিবেচনা করিয়া, সত্য মিথ্যা যাচাই করিয়া লইবার দায়িত্ব ইতিহাসলেখকের।' তিনি আরও বলেছেন, 'এ যুগের সংবাদপত্র বিগত শতাব্দীর সংবাদপত্র অপেক্ষা অনেক বেশী মিথ্যাচারী।' তাঁর মুখে শুনেছিলাম, আরও এই উপাদান সংগ্রহ হলে একটি ধারাবাহিক ইতিহাস লেখবার ইচ্ছা তাঁর আছে।

আশা করি ব্রজেন্দ্রনাথের অনুবর্তীগণ আরও উপাদান সংগ্রহ করবেন এবং অচির ভবিষ্যতে কোনও যোগ্য লেখক সমস্ত উপকরণ যাচাই আর অবলম্বন করে সেকালের বাঙালী সমাজের একটি প্রামাণিক ইতিহাস লিখবেন।



# বাংলা ছন্দের মাত্রা

আমি ছন্দোবিশারদ নই, কিন্তু আমার একটা চলনসই কর্ণেন্দ্রিয় আছে যার দ্বারা বোধ হয় যে অমুক পদ্যের ছন্দটা ঠিক, অমুকটার বেঠিক। হয়তো কানের বা পাঠের বা অভিজ্ঞতার দোষে মাঝে মাঝে ঠিক ছন্দেও ত্রুটি ধরি, বেঠিক ছন্দেরও পতন বুঝতে পারি না। তথাপি নিজের কানের উপর নির্ভর করে যথাবুদ্ধি বাংলা ছন্দ বিশ্লেষের চেষ্টা করছি। অনেকে ছন্দের রহস্য না জেনেও ভাল পদ্য লিখতে পারেন, অনেক সাধারণ পাঠকও ছন্দ বজায় রেখে পড়তে পারেন। আমি সেই সহজ সংস্কারবশেই ছন্দোজিজ্ঞাসায় প্রবৃত্ত হয়েছি।

চিত্রশাস্ত্রকার বিধান দিতে পারেন যে মানুষের মাথার যে মাপ হবে তার সঙ্গে চোখ নাক ধড় হাত পা প্রভৃতির এই এই অনুপাত থাকবে। আরও অনেক নিয়ম তিনি বিজ্ঞানীর মতন সূত্রাকারে বেঁধে দিতে পারেন। ঐসমস্ত নিয়ম অনুসারে কেউ যদি ছবি আঁকে তবে তা শাস্ত্রসম্মত হবে, কিন্তু ভাল নাও হতে পারে। যে যে লক্ষণ থাকলে চিত্র উত্তম হয় তার সম্পূর্ণ নির্দেশ দেওয়া শাস্ত্রের সাধ্য নয়। শাস্ত্রকার কেবল স্থূল নিয়ম দিতে পারেন। ছন্দঃশাস্ত্রেও এই কথা খাটে। ছন্দের স্থূল নিয়মের আলোচনাই সুসাধ্য।

'ছন্দ' শব্দের ব্যাপক অর্থ করা যেতে পারে—পর্বে পর্বে বিভক্ত সুপাঠ্য সুশ্রাব্য শব্দধারা। ধারার বিভাগ অর্থাৎ মাঝে মাঝে বিরাম বা একান্বয়ভঙ্গ (break of monotony) চাই, আবার বিভাগগুলির সংগতি বা সামঞ্জস্য (harmony)ও চাই। কেন সুশ্রাব্য হয়, কিসে সংগতি হয়, তা বলা আমার সাধ্য নয়। যে সকল ছন্দ সুপ্রচলিত তাদের স্পষ্ট ও সাধারণ লক্ষণগুলিই বিচার করে দেখতে পারি। ছন্দের চরণসংখ্যা, পর্ববিভাগ, যতি এবং স্থানবিশেষে স্বরাঘাত বা জোর(stress)ও আমার আলোচ্য নয়। বিভিন্ন ছন্দঃশ্রেণীর যা কঙ্কালস্বরূপ, অর্থাৎ মাত্রাসংস্থান বা মাত্রাগণনার রীতি, কেবল তার সম্বন্ধেই লিখছি। মাঝে মাঝে সংস্কৃত রীতির উল্লেখ করতে হয়েছে, কারণ বাংলা ছন্দের প্রকৃতি আলাদা হলেও ক্ষেত্রবিশেষে সংস্কৃতের সঙ্গে তার সাদৃশ্য আছে।

প্রথমেই কয়েকটি শব্দের অর্থ নির্দিষ্ট করা দরকার, নয়তো বোঝবার ভুল হতে পারে।

## হরফ ও অক্ষর

'অক্ষর' শব্দ সাধারণত দুই অর্থে চলে। প্রথম অর্থ হরফ, যেমন অ ক্ক কু কে ক্র ৎ ং ঃ। দ্বিতীয় অর্থ—syllable। এই প্রবন্ধে প্রথম অর্থে 'অক্ষর' লিখব না, 'হরফ' লিখব। দ্বিতীয় অর্থেই 'অক্ষর' লিখব। এক শ্রেণীর বাংলা ছন্দকে 'অক্ষরবৃত্ত' বলা হয়, সেখানে 'অক্ষর' মানে হরফ। 'অক্ষরবৃত্ত' নামটি ভ্রান্তিজনক, কিন্তু বহুপ্রচলিত, সেজন্য বজায় রেখেছি।

'অক্ষর' বা syllable শব্দে বোঝায়—শব্দের নূন্যতম অংশ যার পৃথক্ উচ্চারণ হতে পারে। আগে বা পরে স্বরবর্ণ না থাকলে ব্যঞ্জনবর্ণ উচ্চারণ করা যায় না, সেজন্য কেবল ব্যঞ্জনবর্ণে অক্ষর হতে পারে না। র ল শ ষ স স্বরযুক্ত না করেও উচ্চারণ করা যায় বটে, কিন্তু সাধারণ ভাষায় সেরকম প্রয়োগ নেই। প্রতি অক্ষরে থাকে—শুধুই একটি স্বর, অথবা একটিমাত্র স্বরের সঙ্গে এক বা একাধিক ব্যঞ্জন। অনুস্বার বিসর্গও ব্যঞ্জনস্থানীয়। অক্ষরের উদাহরণ—অ তু উৎ কপ্ দ্বী প্রাং স্তঃ। 'জল' সংস্কৃতে ২ অক্ষর—জ-ল, কিন্তু বাংলা উচ্চারণে 'জল' হসন্ত সেজন্য ১ অক্ষর। 'জলছবি' ৩ অক্ষর—জল-ছ-বি, 'জলযোগ' ৩ অক্ষর—জ-ল-যোগ, 'জলকেলি' ৪ অক্ষর—'জ-ল-কে-লি'। 'অন্তঃপাতী'—অন্-তঃ-পা-তী কিংবা অ-ন্তঃ-পাতী। 'অধিষ্ঠাত্রী'—অ-ধিষ্-ঠাৎ-রী কিংবা অ-ধি-ষ্ঠা-ত্রী।

একটিমাত্র স্বর থাকাই অক্ষরের সাধারণ লক্ষণ। শব্দে যতগুলি স্বর ততগুলি অক্ষর। কিন্তু বাংলায় কতকগুলি দ্বিস্বর অক্ষর চলে, যেমন 'এই, বউ, খাও'। এইরকম জোড়াস্বর বা dipthong ঐ ঔ বর্ণের তুল্য এবং অক্ষরে এক স্বর রূপে গণনীয়। অথবা ধরা যেতে পারে যে দ্বিতীয় স্বরটি ব্যঞ্জনধর্মী, কারণ তার টান নেই।

### মাত্রা, স্বরের হ্রস্বদীর্ঘ ভেদ, অক্ষরের লঘুগুরু ভেদ

'মাত্রা'র অর্থ—স্বরবর্ণের উচ্চারণকাল। ব্যঞ্জনবর্ণের মাত্রা নেই, ব্যঞ্জন যে স্বরকে আশ্রয় করে তারই মাত্রা আছে। ব্যঞ্জনের মাত্রা আছে মনে করলে অনর্থক বিভ্রাট হয়। সংস্কৃতে স্বরবর্ণের হ্রস্বদীর্ঘভেদ আছে, হ্রস্বস্বরের এক মাত্রা দীর্ঘস্বরের দুই মাত্রা। ছন্দে অক্ষরেরও লঘুগুরুভেদ ধরা হয়। যে অক্ষরের অন্তর্গত স্বর হ্রস্ব তা লঘু, যার স্বর দীর্ঘ তা গুরু। সংস্কৃত ছন্দের নিয়মে হ্রস্ব স্বরও দীর্ঘতা পায়—যদি তার পরে অনুস্বর বা বিসর্গ থাকে অথবা হস্‌চিহ্নিত ব্যঞ্জন বা যুক্তব্যঞ্জন থাকে। তা ছাড়া দরকার হলে চরণের

শেষের স্বরও দীর্ঘতা পায়—

সানুস্বারশ্চ দীর্ঘশ্চ বিসর্গী চ গুরুর্ভবেৎ।
বর্ণঃ সংযোগপূর্বশ্চ তথা পাদান্তগোঽপি বা॥

প্রথম ও তৃতীয় চরণের আদিতে যুক্তব্যঞ্জন থাকলে পূর্ববর্তী স্বরের উপর তার প্রভাব হয় না। বাংলায় হ্রস্বদীর্ঘ স্বরের স্বাভাবিক ভেদ নেই, কেবল স্থান বিশেষে ঐ ঔ দীর্ঘ হয়।

উক্ত সংস্কৃত নিয়ম অনুসারে এইসকল অক্ষরের অন্তর্গত স্বর হ্রস্ব, সেজন্য অক্ষরগুলি লঘু—অ চ কি তু নৃ প্র দ্বি ক্ষু। এইগুলি গুরু, কারণ অন্তর্গত স্বর দীর্ঘ—আ কা কী ভূ সে নৌ কিং নিঃ কিম্ পূর্ ন্যস্ ক্ষিপ্। 'শিল্প' শব্দের ই-কার দীর্ঘ, কারণ পরে যুক্তব্যঞ্জন আছে।

সংস্কৃত নিয়মে 'সূত' আর 'সুপ্ত' দুই এরই আদ্য স্বর দীর্ঘ—এবং অন্ত্য স্বর হ্রস্ব, সেজন্য আদ্য অক্ষর সূ-, সুপ্- গুরু এবং অন্ত্য অক্ষর -ত লঘু। 'কারু, দীন, শৌরি' এবং 'সত্ত্ব, দুষ্ট, দীপ্তি, সৈন্য' সবগুলিই ঐপ্রকার, একটির বদলে অন্য একটি বসালে দোষ হয় না। সূ- আর সুপ্- অক্ষরের যে ঊ উ আছে তাদের উচ্চারণকাল বা মাত্রা সমান। কিন্তু সূ- আর সুপ্- অক্ষরের ধ্বনির ওজনও কি সমান? সূ-এর উচ্চারণে টান আছে, সুপ্-এ ঘাত বা ধাক্কা বা সহসা ধ্বনিরোধ আছে, দুটিই সমান হতে পারে না। উক্ত দুরকম অক্ষরের অনুষঙ্গী দুরকম দীর্ঘস্বরের পার্থক্যসূচক পরিভাষা আছে কিনা জানি না। কাজ চালাবার জন্য নাম দিচ্ছি—'স্বতোদীর্ঘ', অর্থাৎ যে স্বর সংস্কৃতে স্বভাবত দীর্ঘ, যেমন 'সূত'এর ঊ; 'পরতোদীর্ঘ', অর্থাৎ যে স্বর হ্রস্ব হলেও পরবর্তী যুক্তব্যঞ্জনাদির প্রভাবে দীর্ঘ হয়, যেমন 'সুপ্ত'এর উ। অক্ষরের ঐরকম ভেদসূচক নাম—'স্বতোগুরু, পরতোগুরু'। সংস্কৃত ছন্দে এই ভেদ গ্রাহ্য হয় না—

রাগেণ বালারুণকোমলেন
চূতপ্রবালোষ্ঠমলঞ্চকার।

প্রথম পঙ্ক্তিতে যুক্তব্যঞ্জন নেই, দ্বিতীয়তে আছে, অথচ ছন্দ একই। বাংলা ছন্দের শ্রেণীভেদে পরতোগুরু অক্ষর মানা হয় কিন্তু ঐ ঔ ছাড়া স্বতোগুরু মানা হয় না, আবার কৃত্রিমগুরুও মানা হয়—সে কথা পরে বলব।

সংস্কৃত ছন্দে উক্ত ভেদের নিয়ম না থাকলেও নিপুণ কবি ধ্বনিবৈচিত্র্যের জন্য স্বতোগুরু বা পরতোগুরু অক্ষর নির্বাচন করে প্রয়োগ করেন। এই

নির্বাচনের সূত্র কবির মাথাতেই থাকে, ছন্দঃশাস্ত্রে তা নেই।

অক্ষর ও মাত্রা সম্বন্ধে আর একটু বলবার আছে। কোনও শব্দের অক্ষরগুলি দুই রীতিতে পৃথক্ করে দেখানো যেতে পারে।। প্রথম রীতি—শব্দের যুক্তব্যঞ্জন না ভাঙা, যেমন সু-প্ত, শ্র-দ্ধা-বান্। কিন্তু এতে পরতোদীর্ঘতা প্রকাশ পায় না। সু- আর শ্র- এর স্বর পরতোদীর্ঘ, কিন্তু অক্ষরে তার লক্ষণ নেই। দ্বিতীয় রীতি—যথাসম্ভব যুক্তব্যঞ্জন বিশ্লেষ করা, যাতে স্বরের পরতোদীর্ঘতা (বা অক্ষরের পরতোগুরুতা) অক্ষর দেখলেই বোঝা যায়, যেমন সুপ্-ত, শ্রদ্-ধা-বান্। এই প্রবন্ধের উদাহরণে দ্বিতীয় রীতিই অনুসৃত হয়েছে। কিন্তু যে বাংলা ছন্দে যুক্তব্যঞ্জনের জন্য পূর্বস্বর দীর্ঘ হয় না সেখানে প্রথম রীতিতে অক্ষর ভাগ হয়েছে, যেমন জ-ন্মে-ছিস।

## সংস্কৃত ছন্দ

বাংলা ছন্দের আলোচনার আগে সংস্কৃত ছন্দের কিঞ্চিৎ পরিচয় আবশ্যক মনে করি, তাতে বাংলা ছন্দের সূত্রগঠন সহজ হবে। সংস্কৃত নিয়ম খুব বাঁধাধরা; পদ্যকারের স্বাধীনতা অল্প, সেজন্য নিয়মের সূত্র সরল। সংস্কৃতে দুই শ্রেণীর ছন্দ বেশী চলে—অক্ষরছন্দ বা বৃত্ত, এবং মাত্রাছন্দ বা জাতি।

অক্ষরছন্দের সূত্র—চরণের হরফ-সংখ্যা অনিয়ত, অক্ষরসংখ্যা নিয়ত; মাত্রাসংখ্যা নিয়ত, অক্ষরবিন্যাসও নিয়ত, অর্থাৎ লঘুগুরুভেদে অক্ষর সাজাবার বাঁধা নিয়ম আছে। মিশ্র ছন্দও চলে, যেমন ইন্দ্রবজ্রা ও উপেন্দ্রবজ্রার মিশ্রণে উপজাতি ছন্দ। মন্দাক্রান্তা অমিশ্র ছন্দ, সব চরণ সমান। অক্ষর ভাগ করে তার উদাহরণ দিচ্ছি—

কশ্-চিৎ কান্-তা-বি-র-হ-গু-রু-না স্বা-ধি-কা-রপ্-র-মৎ-তঃ<br>
শা-পে-নাস্-তং-গ-মি-ত-ম-হি-মা বর্-ষ-ভোগ্-য়ে-ণ ভর্-তুঃ।

প্রত্যেক চরণে অক্ষরসংখ্যা ১৭, মাত্রাসংখ্যা ২৭। উদাহরণের শব্দগুলির যথাক্রম অক্ষরবিন্যাস নীচে দেওয়া হল, লঘু অক্ষরের চিহ্ন ১, গুরু অক্ষরের ২—

২২ ২২১১১১১২ ২১২২১২২<br>
২২২২১১১১১২ ২১২২১ ২২

মাত্রাচ্ছন্দের সূত্র—চরণের হরফ-সংখ্যা অনিয়ত, অক্ষরসংখ্যা প্রায় অনিয়ত, মাত্রাসংখ্যা নিয়ত, অক্ষরবিন্যাস অনিয়ত। যথা পজ্ঝটিকা ছন্দে—

মূঢ় জহীহি ধনাগমতৃষ্ণাং
কুরু তনুবুদ্ধে মনসি বিতৃষ্ণাম্।
যল্লভসে নিজকর্মোপাত্তং
বিত্তং তেন বিনোদয় চিত্তম্॥

যথাক্রমে চার চরণের অক্ষরসংখ্যা ১১, ১২, ১০, ১০। মাত্রাসংখ্যা প্রতি চরণে ১৬। অক্ষরবিন্যাস এইরকম—

২১ ১২১ ১২১১২২
১১ ১১২২ ১১১ ১২২
২১১২ ১১২২২২
২২ ২১ ১২১১ ২২

সংস্কৃত পদ্যে চরণের শেষে মিল কম দেখা যায়। যা আছে তা প্রায় মাত্রাচ্ছন্দে, যেমন পজ্ঝটিকায়, গীতগোবিন্দে, 'কজ্জলপূরিতলোচনভারে' প্রভৃতি স্তোত্রে। কারণ বোধ হয় এই—অক্ষরচ্ছন্দে অক্ষরবিন্যাস লঘুগুরুভেদে নিয়মিত, পর্যায়ক্রমে তার আবর্তন হয়। এমন ছন্দের মাধুর্য মিলের উপর নির্ভর করে না। মাত্রাচ্ছন্দে এই আবর্তনের অভাবে কিঞ্চিৎ আকাঙ্ক্ষা রয়ে যায়, তার পূরণের জন্যই মিলের চেষ্টা। অথবা এও হতে পারে যে চরণের মিল করতে গেলে অক্ষরচ্ছন্দের কড়া নিয়ম মানা শক্ত হয়, তাই পদ্যকার অপেক্ষাকৃত স্বাধীন মাত্রাচ্ছন্দের শরণ নেন।

## বাংলা ছন্দ

বাংলা ছন্দের প্রচলিত শ্রেণী তিনটি। সাধারণত তাদের নাম দেওয়া হয়—অক্ষরবৃত্ত, মাত্রাবৃত্ত ও স্বরবৃত্ত। তা ছাড়া সংস্কৃত ছন্দের অনুকরণও কিছু চলে। বাংলায় স্বতোদীর্ঘ স্বর নেই, কিন্তু ছন্দের শ্রেণীবিশেষে ঐ ঔ দীর্ঘ হয় এবং পরতোদীর্ঘ ও কৃত্রিমদীর্ঘ স্বরও চলে।

বাংলা ছন্দের সাধারণ লক্ষণ—চরণের নিয়ত মাত্রাসংখ্যা, যেমন অধিকাংশ সংস্কৃত ছন্দে। অনেক আধুনিক ছন্দের চরণ অত্যন্ত অসমান, তথাপি তার জন্য সুশ্রাব্যতার হানি হয় না, বরং বৈচিত্র্য হয়। কিন্তু এইসব ছন্দের সূত্র-নিরূপণ অসম্ভব। শুধু বলা যেতে পারে যে অমুক পদ্যের শব্দগুলির মাত্রা অমুক শ্রেণীর রীতিতে ধরা হয়েছে। কিন্তু তাও আবার সর্বত্র স্থির করা যায় না॥

## অক্ষরবৃত্ত

অক্ষরবৃত্তের উদাহরণ—সাধারণ পয়ার ত্রিপদী ইত্যাদি। এই শ্রেণীর ছন্দের প্রধান লক্ষণ—চরণের নিয়ত হরফ-সংখ্যা, যেমন পয়ারের প্রতি চরণে ১৪ হরফ। স্বরান্ত ব্যঞ্জন, হস্‌চিহ্নিত বা হসন্তবৎ উচ্চারিত ব্যঞ্জন, যুক্তব্যঞ্জন, অনেক স্থলে অনুস্বার পর্যন্ত নির্দিষ্ট সংখ্যার মধ্যে ধরা হয়, কেবল বিসর্গ ধরা হয় না। 'ঐ' এক হরফ, কিন্তু 'ওই' দু হরফ। 'সর্দার' ৩ হরফ, কিন্তু দরকার হলে 'সরদার' লিখে ৪ হরফ করা যায়। 'বাগ্দেবী' আর 'বাগ্‌দেবী' একই শব্দ, অথচ প্রথমটির ৩ হরফ দ্বিতীয়টির ৪ হরফ ধরা হয়। আসল কথা—হরফের হিসাব একটা কৃত্রিম চাক্ষুষ উপায়। ছন্দের ব্যঞ্জন মুখে, ধারণা কানে। মুখ আর কানের সাক্ষ্য নিয়েই সূত্রনির্ণয় করতে হবে।

পাখি সব করে রব রাতি পোহাইল,
কাননে কুসুমকলি সকলি ফুটিল।

যদি প্রত্যেক হরফ স্বরান্ত করে পড়া হয় তবে বলা যেতে পারে—প্রতি চরণে ১৪ হরফ, ১৪ অক্ষর, ১৪ মাত্রা। কিন্তু যদি সহজ রীতিতে পড়া হয় তবে হসন্ত উচ্চারণের উপর নজর রেখে এইরকমে অক্ষর ভাগ করা যেতে পারে—

পা-খি সব ক-রে রব রা-তি পো-হা-ই-ল,
কা-ন-নে কু-সুম-ক-লি স-ক-লি ফু-টি-ল।

প্রথম চরণে ১২ অক্ষর, দ্বিতীয়তে ১৩। হসন্ত উচ্চারণের জন্য 'সব, রব, -সুম' এই ৩ অক্ষর পরতোগুরু হয়েছে, অন্য অক্ষরগুলি লঘু। দুই চরণেই ১৪ মাত্রা। কিন্তু অক্ষরবৃত্তের সূত্র এত সহজে পাওয়া যাবে না। সকল পদ্যই যুক্তাক্ষরবর্জিত শিশুপাঠ্য নয়।

ব-হু প-রি-চ-র্যা ক-রি' পে-য়ে-ছি-নু তো-রে,
জ-ন্মে-ছিস ভ-র্তৃ-হী-না জ-বা-লার ক্রো-ড়ে।

এখানে 'জন্মেছিস' আর 'জবালা'র এই দুই শব্দের উচ্চারণ হসন্ত, সেজন্য '-ছিস' ও '-লার' এই দুই অক্ষর পরতোগুরু। কিন্তু যুক্তব্যঞ্জনের প্রভাবে 'পরিচর্যা, জন্মেছিস, ভর্তৃহীনা' শব্দে পরতোগুরু অক্ষর উৎপন্ন হয় নি। প-রি-চ-র্যা ৪টিই লঘু অক্ষর। চ-এর অ-কারকে চেপে হ্রস্ব করে রাখা হয়েছে, তার ফলে 'পরিচর্যা'র উচ্চারণকাল 'পেয়েছিনু'র সমান। 'জন্মেছিস, ভর্তৃহীনা'ও এইরকম। উপরের উদাহরণে যথাক্রমে দুই চরণের হরফ-সংখ্যা

১৪, ১৪, অক্ষরসংখ্যা ১৪, ১২, মাত্রাসংখ্যা ১৪, ১৪।

অক্ষরবৃত্তের রীতি—হস্‌চিহ্নিত বা হসন্তবৎ উচ্চারিত ব্যঞ্জন বা পূর্বোক্ত দ্বিস্বর থাকলে অক্ষর পরতোগুরু হয়, কিন্তু যুক্তব্যঞ্জন বা ঐ ঔ থাকলে হয় না। বিসর্গের জন্যও হয় না, 'দুঃখ'এর দুই অক্ষরই লঘু। শব্দের মধ্যে অনুস্বার থাকলে প্রায় হয় না, কিন্তু শেষে থাকলে হয়। 'সংখ্যা'র দুই অক্ষরই লঘু, কিন্তু 'সুতরাং'এর প্রথম দুই অক্ষর লঘু, শেষ অক্ষর গুরু।

উক্ত রীতির বশে অক্ষরবৃত্তের সূত্র—চরণের হরফ-সংখ্যা নিয়ত, অক্ষরসংখ্যা অনিয়ত, মাত্রাসংখ্যা নিয়ত এবং সাধারণত হরফসংখ্যার সমান। অক্ষরবিন্যাস অনিয়ত।

যুক্তব্যঞ্জনের জন্য অক্ষরের গুরুতা হয় না বটে, কিন্তু তার ঘাত বা ধাক্‌কা নিপুণ কবিরা উপেক্ষা করেন না, উপযুক্ত স্থলে প্রয়োগ করে বৈচিত্র্যসাধন করেন। পাঠকও বিশেষ বিশেষ স্বরে জোর দিয়ে ঘাতের সঙ্গে সামঞ্জস্য রক্ষা করেন।

## মাত্রাবৃত্ত

এই শ্রেণীর ছন্দে যুক্তব্যঞ্জন অবজ্ঞাত নয়, সেজন্য পরতোগুরু অক্ষর প্রচুর দেখা যায়। অনুস্বার, বিসর্গ, হস্‌চিহ্নিত বা হসন্তবৎ উচ্চারিত ব্যঞ্জন এবং যুক্তব্যঞ্জনের প্রভাবে অক্ষর পরতোগুরু হয়। যে অক্ষরে ঐ ঔ বা দ্বিস্বর আছে তাও গুরু। কিন্তু শব্দের আদিতে যুক্তব্যঞ্জন থাকলে তার প্রভাব পূর্ববর্তী শব্দের অন্ত্য স্বরে প্রায় হয় না।

মাত্রাবৃত্তের সূত্র—চরণের হরফ-সংখ্যা অনিয়ত, অক্ষরসংখ্যা অনিয়ত, মাত্রাসংখ্যা নিয়ত, অক্ষরবিন্যাস অনিয়ত। যথা—

পল্‌-ল-ব-ঘ-ন আম্‌-র-কা-ন-ন রা-খা-লের খে-লা-গে-হ্‌,
স্তব্‌-ধ অ-তল দি-ঘি-কা-লো-জল নি-শী-থ-শী-তল স্নে-হ।

যথাক্রমে দুই চরণের হরফ-সংখ্যা ১৮, ১৯, অক্ষরসংখ্যা ১৭, ১৬, মাত্রাসংখ্যা ২০, ২০।

অনেকে বলেন—মাত্রাবৃত্তে যুক্তব্যঞ্জন ২ মাত্রা। তাতে হিসাব মিলতে পারে, কিন্তু উক্তিটি ভ্রমাত্মক। 'পল্লব' শব্দের ল্ল ২ মাত্রা বললে বোঝায় ল্ল-এর অ-কার ২ মাত্রা। কিন্তু তা সত্য নয়, প-এর অ-কারই ২ মাত্রা, কারণ পরে যুক্তব্যঞ্জন আছে। পল্‌-ল-ব এইরকমে অক্ষরভাগ করলে মাত্রাবিপর্যয়

ঘটে না। অনুরূপ—উৎ-সা-হ, সং-হ-ত, দুঃ-স-হ।

বাংলা মাত্রাবৃত্তের সঙ্গে সংস্কৃত মাত্রাচ্ছন্দের সাদৃশ্য আছে। প্রভেদ এই—বাংলায় ঐ ঔ ছাড়া স্বতোদীর্ঘ স্বর নেই। মাত্রাবৃত্তে যদি অক্ষরবিন্যাস লঘুগুরুভেদে নিয়মিত করা হয় তবে তার সঙ্গে সংস্কৃত অক্ষরচ্ছন্দের সাদৃশ্য হয়। উদাহরণ শেষে আছে।

## স্বরবৃত্ত

রবীন্দ্রনাথ এই শ্রেণীর বাংলা ছন্দের নাম দিয়েছেন—'প্রাকৃত ছন্দ'। গ্রাম্য ছড়ায় ও গানে প্রচুর উদাহরণ পাওয়া যায়। 'স্বরবৃত্ত' নামের উদ্দিষ্ট অর্থ কি ঠিক জানি না। কেউ কেউ বলেন—এতে প্রতি চরণে স্বরবর্ণের (অতএব অক্ষরের) সংখ্যা সমান রাখা হয়। অনেক স্থলে তা হয় বটে, কিন্তু শ্রেষ্ঠ কবির লেখাতেও ব্যতিক্রম দেখা যায় এবং তার জন্য ছন্দঃপাত হয় না। অতএব বলা চলে না যে নিয়ত স্বরসংখ্যাই এই শ্রেণীর লক্ষণ। স্বরবৃত্তের বিশিষ্টতা—মাত্রাসংখ্যা ঠিক রাখবার জন্য স্থানবিশেষে কৃত্রিম দীর্ঘ স্বরের প্রয়োগ।

বৃষ্-টি প-ড়ে́ টা-পুর টু-পুর ন-দেয় এ-র্ল বান,
শিব-ঠা-কু-রের বি-য়ে́ হ-বে́ তিন কন্-নে́ দান।

যথাক্রমে দুই চরণের হরফ-সংখ্যা ১৭, ১৬, অক্ষরসংখ্যা ১৩, ১২, মাত্রাবৃত্তের রীতিতে গণিত মাত্রাসংখ্যা ১৮, ১৭। এই হিসাবে দ্বিতীয় চরণে এক মাত্রা কম পড়ে, কিন্তু ´ চিহ্নস্থানে প্রথম চরণে ২টি স্বর এবং দ্বিতীয় চরণে ৩টি স্বর প্রসারিত করায় কৃত্রিমগুরু অক্ষর উৎপন্ন হয়েছে, তার ফলে প্রতি চরণে ২০ মাত্রা হয়েছে। এই ছড়া সম্বন্ধে রবীন্দ্রনাথ তাঁর 'ছন্দ' পুস্তকে লিখেছেন—'তিন গণনায় যেখানে ফাঁক, পার্শ্ববর্তী স্বরবর্ণগুলি সহজেই ধ্বনি প্রসারিত করে সেই পোড়ো জায়গা দখল করে নিয়েছে।' অর্থাৎ—'বৃষ্টি' ৩ মাত্রা; শেষের এ-কার প্রসারিত করার ফলে 'পড়ে'ও ৩ মাত্রা।

দি-নের আ-লো́ নি-বে এ-র্ল সুয্-যি ডো-বে́ ডো-বে,
আ-কাশ ঘি-রে́ মেঘ জু-টে-ছে́ চাঁ-দের লো-ভে́ লো-ভে।
মে-ঘের উ-পর মেঘ ক-রে-ছে́, র-ঙের উ-পর রঙ।
মন্-দি-রে-তে́ কাঁ-সর ঘন্-টা বাজ্-ল ঠং ঠং।

উপরের ৪ পঙ্‌ক্তিতে যথাক্রমে হরফ-সংখ্যা ১৫, ১৭, ১৯, ১৬, অক্ষরসংখ্যা

১৪, ১৪, ১৩, ১২, মাত্রাবৃত্তানুসারে মাত্রাসংখ্যা ১৬, ১৭, ১৯, ১৮। ´চিহ্নস্থানে চার পঙ্‌ক্তিতে যথাক্রমে ৪, ৩, ১, ২, স্বর প্রসারিত করায় প্রতি পঙ্‌ক্তিতে ২০ মাত্রা হয়েছে। প্রথম 'ঠং' লক্ষণীয়—এখানে প্রসারণ ও অনুস্বার এই দুই কারণে অ-কার ৩ মাত্রা পেয়েছে।

স্বরবৃত্তের সূত্র—চরণের হরফ-সংখ্যা অনিয়ত, অক্ষরসংখ্যা অনিয়ত, মাত্রাসংখ্যা নিয়ত, অক্ষরবিন্যাস অনিয়ত। মাত্রাগণনায় মাত্রাবৃত্তের রীতি অনুসৃত হয়, কিন্তু অতিরিক্ত কৃত্রিমদীর্ঘ স্বরও ধরা হয়। কৃত্রিমদীর্ঘ স্বর (বা কৃত্রিমগুরু অক্ষর) থাকাতেই মাত্রাবৃত্তের সঙ্গে স্বরবৃত্তের প্রভেদ হয়েছে।

উল্লিখিত সংস্কৃত ও বাংলা বিভিন্ন ছন্দঃশ্রেণীর লক্ষণ এই সারণীতে সংক্ষেপে দেওয়া হল—

| লক্ষণ | সংস্কৃত | | বাংলা | | |
|---|---|---|---|---|---|
| | অক্ষরচ্ছন্দ | মাত্রাচ্ছন্দ | অক্ষরবৃত্ত | মাত্রাবৃত্ত | স্বরবৃত্ত |
| স্বতোগুরু অক্ষর | আছে | আছে | নেই | অল্প* | অল্প* |
| পরতোগুরু অক্ষর | আছে | আছে | অল্প ‡ | আছে | আছে |
| কৃত্রিমগুরু অক্ষর | নেই | নেই | নেই | নেই | আছে |
| হরফ-সংখ্যা | অনিয়ত | অনিয়ত | নিয়ত | অনিয়ত | অনিয়ত |
| অক্ষরসংখ্যা | নিয়ত | প্রায় অনিয়ত | অনিয়ত | অনিয়ত | অনিয়ত |
| মাত্রাসংখ্যা | নিয়ত | নিয়ত | নিয়ত | নিয়ত | নিয়ত |
| অক্ষরবিন্যাস | নিয়ত | অনিয়ত | অনিয়ত | অনিয়ত | অনিয়ত |

## অসম ছন্দ ও গদ্য ছন্দ

পূর্বোক্ত তিন শ্রেণীর বাংলা ছন্দে দেখা যায় যে একচরণের মাত্রাসংখ্যা পরবর্তী কোনও এক চরণের সমান। এইরকম দু-একজোড়া চরণ মিলিয়ে দেখলেই ছন্দের শ্রেণী ধরা পড়ে। কিন্তু যেখানে চরণগুলি অসমান সেখানে উপায় কি? শব্দাবলীর মাত্রাভঙ্গী থেকে অনেক স্থলে বলা যেতে পারে যে

*কেবল ঐ ঔ থাকলে। ‡ কেবল বা হসন্তবৎ উচ্চারিত ব্যঞ্জন, দ্বিস্বর, বা শব্দের শেষে অনুস্বার থাকলে।

ছন্দটি অমুক শ্রেণীর। কিন্তু কতকগুলি ছন্দ, বিশেষত গদ্য ছন্দ, তিন শ্রেণীর কোনওটির সঙ্গে খাপ খায় না।

১। আমার দুর্বোধ বাণী
বিরুদ্ধ বুদ্ধির পরে মুষ্টি হানি'
করিবে তাহারে উচ্চকিত
আতঙ্কিত

২। অধরা মাধুরী পড়িয়াছে ধরা
এ মোর ছন্দ বন্ধনে।
বলাকা পাঁতির পিছিয়ে পড়া ও পাখি,
বাসা সুদূরের বনের প্রাঙ্গণে।

৩। আমার পক্ষে বিয়ে করা বিষম কঠিন কর্ম,
কিন্তু গৃহধর্ম
স্ত্রী না হলে অপূর্ণ যে রয়,
মনু হতে মহাভারত সকল শাস্ত্রে কয়।

উদ্ধৃত উদাহরণগুলির ভঙ্গী থেকে বলা যেতে পারে প্রথমটি অক্ষরবৃত্ত, দ্বিতীয়টি মাত্রাবৃত্ত, তৃতীয়টি স্বরবৃত্ত। প্রত্যেকটিতে যেন সমান মাত্রার এক একরকম ছন্দ থেকে এক একটি পঙ্‌ক্তি তুলে এনে অসমান মাত্রার গোছা বাঁধা হয়েছে। এরকম ছন্দকে মিশ্রছন্দ বলা যেতে পারে। কিন্তু—

সন্ধ্যা এল চুল এলিয়ে
অস্তসমুদ্রে সদ্য স্নান করে।
মনে হল স্বপ্নের ধূপ উঠছে
নক্ষত্রলোকের দিকে।

এই উদাহরণ একবারে স্বচ্ছন্দ, সাধারণ ছন্দের সঙ্গে সম্পর্ক নেই। রবীন্দ্রনাথ এরকম গদ্য ছন্দের পরিচয় দিয়েছেন—'এতে পদ্যের ছন্দ নেই, এতে জমানো ভাবের ছন্দ। শব্দবিন্যাসে সুপ্রত্যক্ষ অলংকরণ নেই, তবুও আছে শিল্প।'

## সংস্কৃত ছন্দের অনুকরণ

সংস্কৃত ছন্দের সমস্ত নিয়ম বজায় রেখে কেউ কেউ বাংলা পদ্য লেখবার চেষ্টা করেছেন, কিন্তু সুবিধা হয় নি, কারণ স্বতোদীর্ঘ স্বর বাংলা ভাষার

প্রকৃতি-বিরুদ্ধ, তাতে রচনা কৃত্রিম হয়ে পড়ে। বলদেব পালিতের লেখা থেকে উপজাতি ছন্দের নমুনা—

দৈবানুকূলে বলহীন শক্ত,
বলী অশক্ত প্রতিকূল দৈবে।
দৈবে হবে নির্জিত সূতপুত্র
তোমার ভাগ্যে ঘটিবে জয়শ্রী।

প্রতি চরণে ১১ অক্ষর। প্রথম, তৃতীয় ও চতুর্থ চরণ ইন্দ্রবজ্রা, ১৮ মাত্রা; দ্বিতীয় চরণ উপেন্দ্রবজ্রা, ১৭ মাত্রা। অনুরূপ সংস্কৃত—

এষা প্রসন্নস্তিমিতপ্রবাহা
সরিদ্ বিদূরান্তরভাবতন্বী।
মন্দাকিনী ভাতি নগোপকণ্ঠে
মুক্তাবলী কণ্ঠগতেব ভূমেঃ॥

রবীন্দ্রনাথের 'ছন্দ' পুস্তকে দ্বিজেন্দ্রনাথ-রচিত একটি মন্দাক্রান্তার নমুনা আছে—

ইচ্ছা সম্যক্ ভ্রমণগমনে কিন্তু পাথেয় নাস্তি,
পায়ে শিক্‌লী মন উড়ু উড়ু এ কি দৈবেরি শাস্তি।

সংস্কৃত মাত্রাচ্ছন্দের রীতিতে বাংলায় অনেক গান রচিত হয়েছে, যেমন 'দেশ দেশ নন্দিত করি', 'জনগণমন অধিনায়ক'। এইসব গানে স্বতোদীর্ঘ স্বর থাকলেও তার ফল ভালই হয়েছে, কারণ গানের তালের সঙ্গে দীর্ঘস্বরের টান সহজেই খাপ খায়।

বাংলা মাত্রাবৃত্তের নিয়মে, অর্থাৎ শুধু পরতোদীর্ঘ স্বর অবলম্বন করে কেউ কেউ সংস্কৃত অক্ষরচ্ছন্দের অনুকরণ করেছেন। কিন্তু স্বতোদীর্ঘ স্বরের জন্য সংস্কৃতে যে লালিত্য হয় অনুকরণে তা পাওয়া যায় না। সত্যেন্দ্রনাথ দত্ত রচিত বাংলা মাত্রাবৃত্তে মালিনী ছন্দের নমুনা—

উড়ে চলে গেছে বুলবুল, শূন্যময় স্বর্ণপিঞ্জর,
ফুরায়ে এসেছে ফাল্‌গুন, যৌবনের জীর্ণ নির্ভর।

প্রতি চরণে ১৫ অক্ষর, ২২ মাত্রা, অক্ষরবিন্যাস সংস্কৃত অক্ষরচ্ছন্দের রীতিতে, শুধু স্বতোগুরু অক্ষর নেই। অনুরূপ সংস্কৃত—

শশিনমুপগতেয়ং কৌমুদী মেঘমুক্তং
জলনিধিমনুরূপং জহ্নু কন্যাবতীর্ণা।

সংস্কৃত মাত্রাচ্ছন্দে অক্ষরবিন্যাসের বাঁধাবাঁধি নেই, সেজন্য বাংলায় অনুরূপ রচনা আড়ষ্ট না করেও সংস্কৃত ছন্দের সঙ্গে অল্পাধিক সাদৃশ্য রাখা যেতে পারে। যথা রবীন্দ্রনাথের—

পঞ্চশরে দগ্ধ করে করেছ এ কী সন্ন্যাসী,
বিশ্বময় দিয়েছ তারে ছড়ায়ে।

দুই চরণে যথাক্রমে ২০, ১৪ মাত্রা (চরণের অন্ত্যস্বর দীর্ঘ)। অনুরূপ গীতগোবিন্দে—

বদসি যদি কিঞ্চিদপি দন্তরুচিকৌমুদী
হরতি দরতিমিরমতিঘোরম্।

'ছন্দ' পুস্তকে সংস্কৃত শিখরিণী অক্ষরচ্ছন্দের রবীন্দ্রনাথ-কৃত বাংলা রূপান্তরের একটি নমুনা আছে। এতে শুধু মাত্রাসংখ্যা ঠিক রাখা হয়েছে—

কেবলি অহরহ মনে মনে
নীরবে তোমা সনে যা খুশি কহি কত;

সংস্কৃত নমুনা—

চলাপাঙ্গাং দৃষ্টিং/স্পৃশসি বহুশো বেপথুমতীম্

প্রতি ভাগে যথাক্রমে ১১, ১৪ মাত্রা।

পরিশেষে বাংলা মাত্রাবৃত্ত-মন্দাক্রান্তার একটি উদ্‌ভট নমুনা দিচ্ছি—

মন্দ্রাক্রান্তায় রচিল কালিদাস কাব্য মেঘদূত চমৎকার,
বাংলায় তদ্রূপ লঘুগুরুবিভেদ নেই বলেই শক্ত একটু
যুক্তাক্ষর তাই যত পার চালাও আর দেদার দাও হসন্ত,
ঠিক ঠিক জায়গায় বসালে পাবে এই তক্রে কিঞ্চিৎ দুধের স্বাদ॥



# বাংলা বানানের নিয়ম

বাংলা বানানের রীতি নির্দিষ্ট করার জন্য রবীন্দ্রনাথ কলিকাতা বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করেন। তদনুসারে নভেম্বর ১৯৩৫এ বিশ্ববিদ্যালয়ের বাংলা বানান সংস্কার সমিতি গঠিত হয়। এতে ছিলেন—রাজশেখর বসু (সভাপতি), প্রমথনাথ চৌধুরী, মহামহোপাধ্যায় বিধুশেখর শাস্ত্রী, রায়বাহাদুর খগেন্দ্রনাথ মিত্র, অধ্যাপক—বিজয়চন্দ্র মজুমদার, দ্বারকানাথ মুখোপাধ্যায়, দুর্গামোহন ভট্টাচার্য, চিন্তাহরণ চক্রবর্তী, সুনীতিকুমার চট্টোপাধ্যায়, বিজনবিহারী ভট্টাচার্য, অমূল্যচরণ বিদ্যাভূষণ, সত্যেন্দ্রনাথ মজুমদার ও চারুচন্দ্র ভট্টাচার্য (সম্পাদক)।

সমিতি নির্ধারিত বানানের নিয়মাবলী সমর্থনে রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্র নিম্নোক্ত মত প্রকাশ করেন।—

বাংলা বানান সম্বন্ধে যে নিয়ম বিশ্ববিদ্যালয় নির্দিষ্ট করিয়া দিলেন আমি তাহা পালন করিতে সম্মত আছি।

রবীন্দ্রনাথ ঠাকুর

১১ সেপ্টেম্বর ১৯৩৬

শ্রীশরৎচন্দ্র চট্টোপাধ্যায় -
১লা আশ্বিন ১৩৪৩

বানান যথাসম্ভব সরল ও উচ্চারণসূচক হওয়া বাঞ্ছনীয়, কিন্তু উচ্চারণ বুঝাইবার জন্য অক্ষর বা চিহ্নের বাহুল্য এবং প্রচলিত রীতির অত্যধিক পরিবর্তন উচিত নয়। অতিরিক্ত অক্ষর বা চিহ্ন চালাইলে লাভ যত হইবে তাহার অপেক্ষা লেখক, পাঠক ও মুদ্রাকরের অসুবিধা অধিক হইবে। ভাষাতত্ত্ব-বিষয়ক গ্রন্থে বা শব্দকোষে উচ্চারণ-নির্দেশের জন্য বহু চিহ্নের প্রয়োগ অপরিহার্য, কিন্তু সাধারণ লেখায় তাহা ভারস্বরূপ। প্রচলিত শব্দের উচ্চারণ লোকে অর্থ হইতেই বুঝিয়া লয়। আমাদের ভাষায় বহু শব্দের বানানে ও উচ্চারণে মিল নাই, যথা—'গণ, বন, ঘন, জলখাবার, জলযোগ, আষাঢ়, গাঢ়; সহিত, গলিত, অশ্বতর, হ্রস্বতর, একদা, একটা; অচেনা, দেখা'। এইপ্রকার শব্দের বানান-সংস্কার করিতে কেহই চান না, প্রদেশভেদে উচ্চারণের কিঞ্চিৎ ভেদ হইলেও ক্ষতি হয় না। সুপ্রচলিত শব্দের বানান-সংস্কার যদি করিতে হয় তবে, বানানের জটিলতা না বাড়াইয়া সরলতা সম্পাদনের চেষ্টাই কর্তব্য।

নবাগত বা অল্পপরিচিত বিদেশী শব্দ-সম্বন্ধে বিশেষ বিচার আবশ্যক। এইপ্রকার শব্দের বাংলা বানান এখনও সর্বজনগৃহীতরূপে নির্ধারিত হয় নাই, অতএব সাধারণের যথেচ্ছতার উপর নির্ভর না করিয়া বানানের সরল নিয়ম গঠন করা কর্তব্য।

অসংখ্য সংস্কৃত বা তৎসম শব্দ বাংলা ভাষার অঙ্গীভূত হইয়া আছে। এবং প্রয়োজনমত এইরূপ আরও শব্দ গৃহীত হইতে পারে। এই সকল শব্দের বানান সংস্কৃত ব্যাকরণ অভিধানাদির শাসনে সুনির্দিষ্ট হইয়াছে. সেজন্য তাহাতে হস্তক্ষেপ অবিধেয়।

সমস্ত বাংলা শব্দের বানান এককালে নিয়ন্ত্রিত করা সম্ভবপর নয়। নিয়ন্ত্রণ ক্রমে ক্রমে হওয়া বাঞ্ছনীয়। এই প্রবন্ধে বানানের কয়েকটি মাত্র নিয়ম দেওয়া হইয়াছে। নিয়মগুলি সাধারণভাবে প্রযোজ্য, কিন্তু শব্দবিশেষে ব্যতিক্রম হইবে। কেবল নিয়ম রচনা দ্বারা সমস্ত বাংলা শব্দের বানান নির্দেশ অসম্ভব। নির্ধারিত বানান অনুসারে একটি শব্দতালিকা কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে প্রকাশের ব্যবস্থা হইতেছে।

বলা বাহুল্য, পদ্যরচনায় সকল ক্ষেত্রে নিয়ম অনুসারে বানান করা সম্ভবপর নয়।

বানানের নিয়ম যাহাতে বর্তমান বাংলা ভাষার প্রকৃতির অনুকূল হয় সেই

চেষ্টা করা হইয়াছে। বিশিষ্ট লেখকগণ অধিকাংশ শব্দ যে রীতিতে বানান করেন তদনুসারে ই ঈ উ ঊ জ ও-কার ং ঙ শ ষ স প্রভৃতি প্রয়োগের সাধারণ নিয়ম গঠিত হইয়াছে। কতকগুলি শব্দের প্রচলিত বানানে ব্যতিক্রম দেখা যায়। সামঞ্জস্যের জন্য এইগুলিকেও যথাসম্ভব সাধারণ নিয়মের অনুযায়ী করা হইয়াছে। পূর্বে কেবল 'খুসী, সয়তান, সহর, পালিস, ক্লাশ' প্রভৃতি বানান দেখা যাইত, কিন্তু আজকাল অনেকে মূল শব্দ-সম্বন্ধে অবহিত হইয়া খুশী, শয়তান, শহর, পালিশ, ক্লাস' লিখিতেছেন। এই রীতিতে সহজেই 'নক্‌শা, শরবৎ, শরম, শেমিজ, জিনিস, শার্সি প্রভৃতি নিয়মানুযায়ী বানান প্রচলিত হইতে পারিবে। অবশ্য কতকগুলি শব্দে ব্যতিক্রম না করিলে চলিবে না, কিন্তু ব্যতিক্রম যত কম হয় ততই ভাল। বিকল্প বাঞ্ছনীয় নয়, তথাপি যেখানে দুই প্রকার বানানের পক্ষেই প্রবল অভিমত পাওয়া গিয়াছে সেখানে বিকল্পের বিধান করিতে হইয়াছে। পূর্বে 'সঙ্ক্রান্তি, সঙ্খ্যা' প্রভৃতি বানান দেখা যাইত, কিন্তু এখন কেবল 'সংক্রান্তি, সংখ্যা চলিতেছে। এই রীতিতে 'ভয়ঙ্কর, সঙ্গম' প্রভৃতি স্থানে 'ভয়ংকর', 'সংগম লিখিলে বানান সহজ হইবে। কালক্রমে সরলতর বানানই চলিবে এই আশায় এই প্রকার শব্দে বিকল্পের বিধান দেওয়া হইয়াছে। এই প্রকার শব্দের সংখ্যা অধিক নয়, সেজন্য যদি কিছুকাল দুই প্রকার বানানই চলে (যেমন এখন 'অহংকার' চলিতেছে) তবে ক্ষতি হইবে না।

বাংলার কয়েকটি বর্ণে রেফের পর দ্বিত্ব প্রচলিত আছে, সকল বর্ণে নাই, যথা—'কর্ম্ম, সর্ব্ব', কিন্তু 'কর্ণ, সর্গ'। হিন্দী মারাঠী প্রভৃতি ভাষায় দ্বিত্ব হয় না। এই অনাবশ্যক দ্বিত্ব বর্জন করিলে বাংলায় প্রচলিত অসংখ্য শব্দের বানান অপেক্ষাকৃত সরল হইবে। যে দুই শত বিশিষ্ট লেখক ও অধ্যাপক বানান-বিষয়ক প্রশ্নপত্রের উত্তর দিয়াছেন, তাঁহাদের দুই জন ব্যতীত সকলেই দ্বিত্ববর্জনের পক্ষে। কয়েকজন প্রবীণ লেখক বহুকাল হইতে তাঁহাদের লেখায় দ্বিত্ব পরিহার করিয়াছেন। আজকাল বঙ্গদেশে প্রকাশিত অনেক সংস্কৃত পুস্তকে দ্বিত্ব বর্জিত হইয়াছে।

তদ্‌ভব শব্দে অনেকে মূল অনুসারে ণ প্রয়োগ করেন, যথা—'কাণ, সোণা'। কিন্তু সকল শব্দে এই রীতি অনুসৃত হয় না, যথা—'বামুন, গিন্নী'। বাংলা ক্রিয়াপদেও ণত্ব হয় না, যথা—'শোনা, করেন, করুন'। বহু বিশিষ্ট লেখক 'কান, সোনা' প্রভৃতি লিখিয়া থাকেন এবং এই রীতি ক্রমে ক্রমে বিশেষ

প্রচলিত হইতেছে। 'কোরাণ, গভর্ণর' প্রভৃতিতে ণত্ব করিবার কোনও হেতু নাই। যাঁহারা বানান-বিষয়ক প্রশ্নপত্রের উত্তর দিয়াছেন তাঁহাদের অধিকাংশ ণ বর্জনের পক্ষে। অ-সংস্কৃত শব্দে ণ বর্জন করিলে বানান সরল হইবে। 'রাণী' বানান অনেকেই রাখিতে চান, এজন্য এই শব্দে বিকল্প বিহিত হইয়াছে।

## সংস্কৃত বা তৎসম শব্দ

### ১। রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব

রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব হইবে না, যথা—'অর্চনা, মূর্ছা, অর্জুন, কর্তা, কার্তিক, বার্তা, কর্দম, অর্ধ, বার্ধক্য, কর্ম, কার্য, সর্ব'।

সংস্কৃত ব্যাকরণ-অনুসারে রেফের পর দ্বিত্ব বিকল্পে সিদ্ধ; না করিলে দোষ হয় না, বরং লেখা ও ছাপা সহজ হয়।

### ২। সন্ধিতে ঙ্ স্থানে অনুস্বার

যদি ক খ গ ঘ পরে থাকে তবে পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার অথবা বিকল্পে ঙ্ বিধেয়, যথা—'অহংকার, ভয়ংকর, শুভংকর, সংখ্যা, সংগম, হৃদয়ংগম, সংঘটন' অথবা 'অহঙ্কার, ভয়ঙ্কর' ইত্যাদি।

সংস্কৃত ব্যাকরণের নিয়ম-অনুসারে বর্গীয় বর্ণ পরে থাকিলে পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার বা পরবর্তী বর্গের পঞ্চম বর্ণ হয়, যথা—'সংজাত, স্বয়ংভু' অথবা 'সঞ্জাত, স্বয়ম্ভু'। বাংলায় সর্বত্র এই নিয়ম অনুসারে ং দিলে উচ্চারণে বাধিতে পারে, কিন্তু ক-বর্গের পূর্বে অনুস্বার ব্যবহার করিলে বাধিবে না, বরং বানান সহজ হইবে।

## অ-সংস্কৃত অর্থাৎ তদ্ভব দেশজ ও বিদেশী শব্দ

### ৩। রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব

রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব হইবে না, যথা—'কর্জ, শর্ত, সর্দার, চর্বি, ফর্মা, জার্মনি'।

### ৪। হস্-চিহ্ন

শব্দের শেষে সাধারণত হস্-চিহ্ন দেওয়া হইবে না, যথা—'ওস্তাদ, কংগ্রেস, চেক, জজ, টন, টি-পট, ট্রাম, ডিশ, তছনছ, পকেট, মক্তব, হুক, করিলেন, করিস'। কিন্তু যদি ভুল উচ্চারণের সম্ভাবনা থাকে তবে হস্-চিহ্ন বিধেয়। হ ও যুক্ত ব্যঞ্জনের উচ্চারণ সাধারণত স্বরান্ত, যথা—'দহ, অহরহ,

কাণ্ড, গঞ্জ'। যদি হসন্ত উচ্চারণ অভীষ্ট হয় তবে হ্ ও যুক্ত ব্যঞ্জনের পর হস্-চিহ্ন আবশ্যক, যথা—'শাহ্, তখ্ত্, জেম্স্, বন্ড্'। কিন্তু সুপ্রচলিত শব্দে না দিলে চলিবে, যথা—'আর্ট, কর্ক, গভর্নমেন্ট, স্পঞ্জ'। মধ্য বর্ণে প্রয়োজন হইলে হস্-চিহ্ন বিধেয়, যথা—'উল্কি, সট্কা'। যদি উপান্ত্য স্বর অত্যন্ত হ্রস্ব হয়, তবে শেষে হস্-চিহ্ন বিধেয়, যথা—'কট্কট্, খপ্, সার্'।

বাংলার কতকগুলি শব্দের শেষে অ-কার উচ্চারিত হয়, যথা—'গলিত, ঘন, দৃঢ়, প্রিয়, করিয়াছ, করিত, ছিল, এস'। কিন্তু অধিকাংশ শব্দের শেষের অ-কার গ্রস্ত অর্থাৎ শেষ অক্ষর হসন্তবৎ, যথা—'অচল, গভীর, পাঠ, করুক, করিস, করিলেন'। এই প্রকার সুপরিচিত শব্দের শেষে অ-ধ্বনি হইবে কি হইবে না তাহা বুঝাইবার জন্য কেহই চিহ্ন প্রয়োগ করেন না। অধিকাংশ স্থলে অ-সংস্কৃত শব্দে অন্ত্য হস্চিহ্ন অনাবশ্যক, বাংলাভাষার প্রকৃতি অনুসারেই হসন্ত উচ্চারণ হইবে। অল্প কয়েকটি বিদেশী শব্দের শেষে অ উচ্চারণ হয়, যথা—'বাই-ল'। কিন্তু প্রভেদ রক্ষার জন্য অপর বহু বহু শব্দে হস্-চিহ্নের ভার চাপান অনাবশ্যক। কেবল ভুল উচ্চারণের সম্ভাবনা থাকিলে হস্-চিহ্ন বিধেয়।

**৫। ই ঈ উ ঊ**

যদি মূল সংস্কৃত শব্দে ঈ বা ঊ থাকে তবে তদ্ভব বা তৎসদৃশ শব্দে ঈ বা ঊ অথবা বিকল্পে ই বা উ হইবে, যথা—'কুমীর, পাখী, বাড়ী, শীষ, ঊনিশ, চূন, পূব' অথবা 'কুমির, পাখি, বাড়ি, শিষ, উনিশ, চুন, পুব'। কিন্তু কতকগুলি শব্দে কেবল ঈ, কেবল ই অথবা কেবল উ হইবে, যথা—'নীলা (নীলক), হীরা (হীরক), দিয়াশলাই (দীপশলাকা), খিল (কীল), পানি (পানীয়); চুল (চূল), তাড়ু (তর্দূ), জুয়া (দ্যূত)'।

স্ত্রীলিঙ্গ এবং জাতি, ব্যক্তি, ভাষা ও বিশেষণ বাচক শব্দের অন্তে ঈ হইবে, যথা—'কলুনী, বাঘিনী, কাবুলী, কেরানী, ঢাকী, ফরিয়াদী, ইংরেজী, বিলাতী, দাগী, রেশমী'। কিন্তু কতকগুলি শব্দে ই হইবে, যথা—'ঝি, দিদি, বিবি; কচি, মিহি, মাঝারি, চল্তি'। 'পিসী, মাসী' স্থানে বিকল্পে 'পিসি, মাসি' লেখা চলিবে।

অন্যত্র মনুষ্যেতর জীব, বস্তু, গুণ, ভাব ও কর্মবাচক শব্দের এবং দ্বিরাবৃত্ত শব্দের অন্তে কেবল ই হইবে, যথা—'বেঙাচি, বৌঁজি, কাঠি, সুজি, কেরামতি, চুরি, পাগলামি, বাবুগিরি, তাড়াতাড়ি, সরাসরি, সোজাসুজি'।

নবাগত বিদেশী শব্দে ঈ ঊ প্রয়োগ সম্বন্ধে পরে দ্রষ্টব্য।

**৬। জ য**

এই সকল শব্দে য না লিখিয়া জ লেখা বিধেয়—'কাজ, জাউ, জাঁতা, জাঁতি, জুঁই, জুত, জো, জোড়, জোড়া, জোত, জোয়াল'।

**৭। ণ ন**

অ-সংস্কৃত শব্দে কেবল ন হইবে, যথা—'কান, সোনা, বামুন, কোরান, করোনার'। কিন্তু যুক্তাক্ষর ণ্ট, ণ্ঠ, ণ্ড, ণ্ঢ চলিবে, যথা—'ঘুণ্টি, লণ্ঠন, ঠাণ্ডা'।

'রানী' স্থানে বিকল্পে 'রাণী' চলিতে পারিবে।

**৮। ও-কার ও ঊর্ধ্ব-কমা প্রভৃতি**

সুপ্রচলিত শব্দের উচ্চারণ, উৎপত্তি বা অর্থের ভেদ বুঝাইবার জন্য অতিরিক্ত ও-কার, ঊর্ধ্ব-কমা বা অন্য চিহ্ন যোগ যথাসম্ভব বর্জনীয়। যদি অর্থগ্রহণে বাধা হয় তবে কয়েকটি শব্দে অন্ত্য অক্ষরে ও-কার এবং আদ্য বা মধ্য অক্ষরে ঊর্ধ্ব-কমা বিকল্পে দেওয়া যাইতে পারে, যথা—'কাল, কালো; ভাল, ভালো; মত, মতো; পড়ো প'ড়ো (পড়ুয়া বা পতিত)'।

এই সকল বানান বিধেয়—'এত, কত, যত, তত; তো, হয়তো; কাল (সময়, কল্য), চাল (চাউল, ছাত, গতি), ডাল (দাইল, শাখা)'।

**৯। ং ঙ**

'বাঙ্গলা, বাঙ্গালা, বাঙ্গালী, ভাঙ্গন' প্রভৃতি এবং 'বাংলা, বাঙলা, বাঙালী, ভাঙন' প্রভৃতি উভয়প্রকার বানানই চলিবে। হসন্ত ধ্বনি হইলে বিকল্পে ং বা ঙ বিধেয়, যথা—'রং, রঙ; সং, সঙ; বাংলা, বাঙলা। স্বরাশ্রিত হইলে ঙ বিধেয়, যথা—'রঙের, বাঙালী, ভাঙন।'

ং ও ঙ-এর প্রাচীন উচ্চারণ যাহাই হউক, আধুনিক বাংলা উচ্চারণ সমান, সেজন্য অনুস্বার স্থানে বিকল্প ঙ লিখিলে আপত্তির কারণ নাই।'রং-এর' অপেক্ষা 'রঙের' লেখা সহজ। 'রঙ্গের' লিখিলে অভীষ্ট উচ্চারণ আসিবে না, কারণ 'রঙ্গ' ও 'রং'-এর উচ্চারণ সমান নয়, কিন্তু 'রং' ও 'রঙ' সমান।

**১০। শ ষ স**

মূল সংস্কৃত শব্দ-অনুসারে তদ্ভব শব্দে শ, ষ বা স হইবে, যথা—'আঁশ (অংশু), আঁষ (আমিষ), শাঁস (শস্য), মশা (মশক), পিসী (পিতৃঃস্বসা)'। কিন্তু কতকগুলি শব্দে ব্যতিক্রম হইবে, যথা—'মিন্‌সে' (মনুষ্য), 'সাধ' (শ্রদ্ধা)।

বিদেশী শব্দে মূল উচ্চারণ-অনুসারে s স্থানে স, sh স্থানে শ হইবে,

যথা—'আসল, ক্লাস, খাস, জিনিস, পুলিস, পেনসিল, মসলা, মাসুল, সবুজ, সাদা, সিমেন্ট, খুশি, চশমা, তক্তাপোশ, পশম, পোশাক, পালিশ, পেনশন, শখ, শৌখিন, শয়তান, শরবৎ, শরম, শহর, শার্ট, শেক্স্পিয়র'। কিন্তু কতকগুলি শব্দে ব্যতিক্রম হইবে, যথা—'ইস্তাহার (ইশ্‌তিহার), গোমস্তা (গুমাশ্‌তাহ্‌), ভিস্তি (বিহিশ্‌তী), খ্রীষ্ট (christ)'।

শ ষ স এই তিন বর্ণের একটি বা দুইটি বর্জন করিলে বাংলা উচ্চারণে বাধা হয় না, বরং বানান সরল হয়। কিন্তু অধিকাংশ তদ্‌ভব শব্দে মূল-অনুসারে শ ষ স প্রয়োগ বহুপ্রচলিত এবং একই শব্দের বিভিন্ন বানান প্রায় দেখা যায় না। এই রীতির সহসা পরিবর্তন বাঞ্ছনীয় নয়। বহু বিদেশী শব্দের প্রচলিত বাংলা বানানে মূল-অনুসারে শ বা স লেখা হয়, কিন্তু কতকগুলি শব্দে ব্যতিক্রম বা বিভিন্ন বানান দেখা যায়, যথা—'সরবৎ, শরবৎ; শরম, সরম; শহর, সহর; শয়তান, সয়তান; পুলিস, পুলিশ'। সামঞ্জস্যের জন্য যথাসম্ভব একই নিয়ম গ্রহণীয়।

বিদেশী শব্দের s-ধ্বনির জন্য বাংলায় ছ অক্ষর বর্জনীয়। কিন্তু যেখানে প্রচলিত বাংলা বানানে ছ আছে এবং উচ্চারণেও ছ হয়, সেখানে প্রচলিত বানানই বজায় থাকিবে, যথা—'কেচ্ছা, ছয়লাপ, তছনছ, পছন্দ'।

দেশজ বা অজ্ঞাতমূল শব্দের প্রচলিত বানান হইবে, যথা—'করিস, ফরসা' (ফরশা), সরেস (সরেশ), উসখুস (উশখুশ)'।

**১১। ক্রিয়াপদ**

সাধু ও চলিত প্রয়োগে কৃদন্ত রূপে 'করান, পাঠান' প্রভৃতি অথবা বিকল্পে 'করানো, পাঠানো' প্রভৃতি বিধেয়।

চলিত ভাষার ক্রিয়াপদের বিহিত বানানের কয়েকটি উদাহরণ দেওয়া হইল। বিকল্পে ঊর্ধ্ব কমা বর্জন করা যাইতে পারে এবং -লাম বিভক্তি স্থানে-লুম বা -লেম লেখা যাইতে পারে।

**হ-ধাতু**

হয়, হন, হও, হ'স, হই। হচ্ছে। হয়েছে। হ'ক, হ'ন, হও, হ। হ'ল, হ'লাম। হ'ত। হচ্ছিল। হয়েছিল। হব (হবো), হবে। হ'য়ো, হ'স। হ'তে, হ'য়ে হ'লে, হবার, হওয়া।

**খা-ধাতু**

খায়, খান, খাও, খাস, খাই। খাচ্ছে। খেয়েছে। খাক, খান, খাও, খা। খেলে, খেলাম। খেত। খাচ্ছিল। খেয়েছিল। খাব (খাবো), খাবে। খেয়ো,

খাস। খেতে, খেয়ে, খেলে, খাবার, খাওয়া।

**দি-ধাতু**

দেয়, দেন, দাও, দিস, দিই। দিচ্ছে। দিয়েছে। দিক, দিন, দাও, দে। দিলে, দিলাম। দিত। দিচ্ছিল। দিয়েছিল। দেব (দেবো), দেবে। দিও, দিস। দিতে, দিয়ে, দিলে, দেবার, দেওয়া।

**শু-ধাতু**

শোয়, শোন, শোও, শুস, শুই, শুচ্ছে। শুয়েছে। শুক, শুন, শোও, শো। শুল, শুলাম। শুত। শুচ্ছিল। শুয়েছিল। শোব (শোব), শোবে। শুয়ো, শুস। শুতে, শুয়ে, শুলে, শোবার, শোয়া।

**কর্-ধাতু**

করে, করেন, কর, করিস, করি। করছে। করেছে। করুক, করুন, কর, কর্। ক'রলে, ক'রলাম। ক'রত। করছিল। করেছিল। ক'রব (ক'রবো), ক'রবে। ক'রো, করিস। ক'রতে, ক'রে, ক'রলে, করবার, করা।

**কাট্-ধাতু**

কাটে, কাটেন, কাট, কাটিস, কাটি। কাটছে। কেটেছে। কাটুক, কাটুন, কাট, কাট্। কাটলে, কাটলাম। কাটত। কাটছিল। কেটেছিল। কাটব (কাটবো), কাটবে। কেটো, কাটিস। কাটতে, কেটে, কাটলে, কাটবার, কাটা।

**লিখ্-ধাতু**

লেখে, লেখেন, লেখ, লিখিস, লিখি। লিখছে। লিখেছে। লিখুক, লিখুন, লেখ, লেখ্। লিখলে, লিখলাম। লিখত। লিখছিল। লিখেছিল। লিখব (লিখবো), লিখবে, লিখো, লিখিস। লিখতে, লিখে, লিখলে, লেখবার, লেখা।

**উঠ্ ধাতু**

ওঠে, ওঠেন, ওঠ, উঠিস, উঠি। উঠছে। উঠেছে। উঠুক, উঠুন, ওঠ, ওঠ্। উঠল, উঠলাম। উঠত। উঠছিল। উঠেছিল। উঠব (উঠবো), উঠবে। উঠো, উঠিস। উঠতে, উঠে, উঠলে, ওঠবার, ওঠা।

**করা-ধাতু**

করায়, করান, করাও, করাস, করাই। করাচ্ছে। করিয়েছে। করাক, করান, করাও, করা। করালে, করালাম। করাত। করাচ্ছিল। করিয়েছিল। করাব (করাবো), করাবে। করিও, করাস। করাতে, করিয়ে, করালে, করাবার, করান (করানো)।

**১২। কতকগুলি সাধু শব্দের চলিত রূপ**

'কুয়া, সুতা, মিছা, উঠান, উনান, পুরান, পিছন, পিতল, ভিতর, উপর' প্রভৃতি কতকগুলি সাধুশব্দের মৌখিকরূপ কলিকাতা অঞ্চলে অন্যপ্রকার। যে শব্দের মৌখিক বিকৃতি আদ্য অক্ষরে তাহার সাধুর রূপই চলিত ভাষায় গ্রহণীয়, যথা—পিছন, পিতল, ভিতর, উপর। যাহার বিকৃতি মধ্য বা শেষ অক্ষরে তাহার চলিত রূপ মৌখিক রূপের অনুযায়ী করা বিধেয়, যথা—'কুয়ো, সুতো, মিছে, উঠন, উনন, পুরনো'।

**নবাগত ইংরাজী ও অন্যান্য বিদেশী শব্দ**

Cut-এর u, cat-এর a, f, v, w, z প্রভৃতির প্রতিবর্ণ বাংলায় নাই। অল্প কয়েকটি নূতন অক্ষর বা চিহ্ন বাংলা লিপিতে প্রবর্তিত করিলে মোটামুটি কাজ চলিতে পারে। বিদেশী শব্দের বাংলা বানান যথাসম্ভব উচ্চারণসূচক হওয়া উচিত, কিন্তু নূতন অক্ষর বা চিহ্নের বাহুল্য বর্জনীয়। এক ভাষার উচ্চারণ অন্য ভাষার লিপিতে যথাযথ প্রকাশ করা অসম্ভব। নবাগত বিদেশী শব্দের শুদ্ধিরক্ষার জন্য অধিক আয়াসের প্রয়োজন নাই, কাছাকাছি বাংলা রূপ হইলেই লেখার কাজ চলিবে। যে সকল বিদেশী শব্দের বিকৃত উচ্চারণ ও তদনুযায়ী বানান বাংলায় চলিয়া গিয়াছে, সে সকল শব্দের প্রচলিত বানানই বজায় থাকিবে, যথা—'কলেজ, টেবিল, বাইসিকেল, সেকেন্ড'।

**১৩। বিবৃত অ (cut-এর u)**

মূল শব্দে যদি বিবৃত অ থাকে, তবে বাংলা বানানে আদ্য অক্ষরে আ-কার এবং মধ্য অক্ষরে অ-কার বিধেয়, যথা—'ক্লাব (club), বাস (bus), বাল্‌ব্‌ (bulb), সার (sir), থার্ড (third), বাজেট (budget), জার্মন (German), কাটলেট (cutlet), সার্কস (circus), ফোকস (focus), রেডিয়ম (radium), ফস্‌ফরস (Phosphorus), হিরোডোটস (Herodotus)।

**১৪। বক্র আ (বা বিকৃত এ। cat-এর a)**

মূল শব্দে বক্র আ থাকিলে বাংলায় আদিতে অ্যা এবং মধ্যে ্যা বিধেয়, যথা—'অ্যাসিড (acid), হ্যাট (hat)'।

এইরূপ বানানে '্যা'কে য-ফলা+আ-কার মনে না করিয়া একটি বিশেষ স্বরবর্ণের চিহ্ন জ্ঞান করা যাইতে পারে, যেমন হিন্দীতে এই উদ্দেশ্যে ঐ-কার চলিতেছে hat = হৈট। নাগরী লিপিতে যেমন অ-অক্ষরে ও-কার যোগ করিয়া

ও ঔ হয়, সেরূপ বাংলায় অ্যা হইতে পারে।

**১৫। ঈ ঊ**

মূল শব্দের উচ্চারণে যদি ঈ ঊ থাকে, তবে বাংলা বানানে ঈ ঊ বিধেয়, যথা—সীল (seal), ঈস্ট (east), ঊর্স্টার (worcester), স্পূল (spool)'।

**১৬। f v**

f ও v স্থানে যথাক্রমে ফ ভ বিধেয়, যথা—'ফুট (foot), ভোট (vote)'। যদি মূল শব্দে v-এর উচ্চারণ f তুল্য হয়, তবে বাংলা বানানে ফ হইবে, যথা—'ফন (Von)'।

**১৭। w**

w স্থানে প্রচলিত রীতি অনুসারে উ বা ও বিধেয়, যথা—'উইলসন (wilson), উড (wood), ওয়ে (way)'।

**১৮। য়**

নবাগত বিদেশী শব্দে অনর্থক য় প্রয়োগ বর্জনীয়। 'মেয়র, চেয়ার, রেডিয়ম, সোয়েটার' প্রভৃতি বানান চলিতে পারে, কারণ য় লিখিলেও উচ্চারণ বিকৃত হয় না। কিন্তু উ-কার বা ও-কারের পর অকারণে য়, য়া, য়ো লেখা অনুচিত। 'এডোয়ার্ড, ওয়ারবন্ড' না লিখিয়া এড্‌ওয়ার্ড, ওঅর-বন্ড লেখা উচিত। হার্ডওয়ার (hardware) বানানে দোষ নাই।

**১৯। s, sh**

১০ সংখ্যক নিয়ম দ্রষ্টব্য।

**২০। st**

নবাগত বিদেশী শব্দে st স্থানে নূতন সংযুক্ত বর্ণ স্ট বিধেয়, যথা—'স্টোভ (stove)'।

**২১। z**

z স্থানে জ বা জ্‌ বিধেয়।

**২২। হস্‌-চিহ্ন**

৪ সংখ্যক নিয়ম দ্রষ্টব্য।



# রবীন্দ্ররচনার বানান

(১৯৪৩)

বাংলা ভাষার এক বিশেষ সমস্যা অগণিত শব্দের ব্যাকরণ সম্মত একাধিক বিকল্প বানান—যা এই ভাষা শিক্ষা, রচনার শুদ্ধি রক্ষা ও মুদ্রণ পদ্ধতিকে জটিল ও বিশৃঙ্খল করে তুলছিল। এর সমাধান ও নিয়মাবলী সুনির্দিষ্ট করার জন্য রবীন্দ্রনাথের অনুরোধে কলিকাতা বিশ্ববিদ্যালয় ১৯৩৬ সালে বানান-সংস্কার সমিতি গঠন করেন, যার যোগ্যতম সভাপতিরূপে নির্বাচিত হন রাজশেখর বসু। সাধারণের প্রবল বিরোধ বিতর্ক ও মতানৈক্য পার হয়ে সমিতি-নির্দিষ্ট নিয়মাবলী প্রকাশিত হয়—এর বিশদ বিবরণ 'বানানের নিয়ম' প্রবন্ধে আছে।।

রবীন্দ্র রচনাবলী প্রকাশের সময় বিশ্বভারতী এই বানানের সমতা ও সরলতা সম্বন্ধে বিশেষ সতর্কতার প্রয়োজন অনুভব করেন, কারণ বহু বৎসরব্যাপী রচিত এই বিপুল সম্ভারে অবশ্যম্ভাবীরূপে বিস্তর বানান-পার্থক্য দেখা দিয়েছে কবি স্বয়ং তা স্বীকার করে কারণস্বরূপ 'ভাবনা ও অভ্যাস'এর মধ্যে বৈষম্য নিয়ে খেদ প্রকাশ করেছেন। এই সমস্যা অতিক্রম করে সমতা ও সরলতা আনার প্রায় শেষকথা রাজশেখরকে তাই চিঠি দিয়ে মতামত চেয়েছিলেন বিশ্বভারতী গ্রন্থন বিভাগ থেকে শ্রীকানাই সামন্ত। চিঠিটা পাই নি, তাই 'প্রশ্ন' অনুপস্থিত। কিন্তু প্রায় সব উত্তরই স্বয়ং সম্পূর্ণ এবং প্রায় এই নির্দেশ মেনেই আজও মুদ্রিত হয়ে চলেছে রবীন্দ্র রচনাবলী।

এই উত্তরমালাও এক সুরচিত প্রবন্ধ। —স:।

## শ্রীযুক্ত কানাই সামন্তর প্রশ্নের উত্তর

১। কবির সকল বই-এর বানান ইত্যাদি সমান হওয়া বাঞ্ছনীয়। কিন্তু তিনি নিজে একই পদ্ধতিতে চলেন নি, সর্বমান্য কোনও পদ্ধতি নেই। ভাষায় খুঁটিনাটি এত বেশী যে কবির গ্রন্থাবলীর জন্য একটা সম্পূর্ণ পদ্ধতি খাড়া করাও বৃহৎ ব্যাপার। সুতরাং যথাসম্ভব সংগতিরক্ষার চেষ্টা করা ভিন্ন উপায়ান্তর দেখি না।

কবি ইলেক পছন্দ করতেন না। ৫/৬ বৎসর আগে আমি একবার তাঁকে বলি—ও-কার লেখার চেয়ে ইলেক দেওয়া ঢের সোজা, আর তাতে শুধু দরকার মতন উচ্চারণ বোঝানো যায়, শব্দের পূর্বরূপ বিকৃত হয় না। কবি

এই যুক্তি মেনেছিলেন। কিন্তু তখন হ'ক হ'ন ইত্যাদি জিজ্ঞাসা করা হয় নি। আমার ধারণা—ক্রিয়াপদের একটি বড় ফর্দ কবির সামনে ধরলে তিনি সংগতিরক্ষার উপায়স্বরূপ এই বানান মেনে নিতেন।

করি না, করি নে। গরু গোরু দুইই ঠিক মনে করি।

২। কি, কী।—কবির অভিপ্রায় মোটামুটি এই বুঝেছি।—অব্যয় কি (তাই কি? তাই নাকি, হাঁ কি না)। সর্বনাম কী (কী চাই, বল কী!)। বিশেষ ক্রিয়াবিশেষণ কী (কী জিনিস, কী করিয়া, কী বুদ্ধি!)। বোধ হয় সর্বত্র এই নিয়ম মানেন নি।

৩। দুই শব্দের মাঝে হাইফেন থাকবে, কি ফাঁক হবে, কিংবা জুড়ে দেওয়া হবে তার নিয়ম বাঁধা বোধ হয় অসম্ভব। ইংরেজীতেও সংগতি নেই। কবির কোনও নির্দিষ্ট মত ছিল বোধ হয় না। সংগতির আশা ত্যাগ করে আপনাদের পছন্দমত ছাপবেন। আমার পছন্দ—পরে বহুবচনবাচক শব্দ থাকলে জোড়া হবে (লোকগুলো, যেসকল)। দ্বিরুক্ত শব্দে ফাঁক (বার বার, ধীরে ধীরে)। কিন্তু দ্বিতীয় শব্দটি অর্থহীন বা ইত্যাদিসূচক হলে জোড়া (কাপড়চোপড়, গাছপালা)। অনুকার শব্দে জোড়া (চকচক, ঝনঝন)। ক্রিয়াবিশেষণ বা বিশেষণ বাচক হলে অনেক স্থলে জুড়লে ভাল হয়। (এজন্য, যেহেতু, যেরকম, সবচেয়ে, সবসুদ্ধ, হয়তো)। জোড়া বা না জোড়া অনেকটা উচ্চারণের উপর নির্ভর করে—যেকেউ, যে মানুষ (বা যে-মানুষ)। হাইফেন যথাসম্ভব কম হলে ভাল।

৪। কবি অসংস্কৃত শব্দে ঈ-কারের বিরোধী ছিলেন। কিন্তু তাঁর আগেকার লেখায় ব্যতিক্রম আছে (চয়নিকা ৩০ সং।)—কাঙালিনী, বিজুলী, বিজুলি, পাখী, পশ্চিমী, বাঙালী, চখা চখীরে, চাহনী, ময়ূরকণ্ঠী, মাসী, বাঁশরী, হিন্দুস্থানী, গয়লানী)।

৫। কবির পুরনো বইএ ইংরাজি ইংরেজি দুইই। 'কিম্বা' প্রভৃতি শব্দে করির যেখানে ং স্থানে ম লিখেছেন সেখানে বদলাবার দরকার নেই।

৬। কবি আমাকে বলেছিলেন—বাংলা প্রয়োগে শব্দের শেষের বিসর্গ অনাবশ্যক (সংস্কৃতে মনঃ, দুর্বাসাঃ, স্বতঃ, বাংলায় মন, দুর্বাসা, স্বত)।

৭। হস্-চিহ্ন সম্বন্ধে কবির মত জানি না। বোধ হয় সংস্কৃত শব্দে অধিকাংশ স্থলে হস্-চিহ্ন বজায় রাখা ভাল (ব্যতিক্রম—ভগবান, বলবান,

(বুদ্ধিমান, বিপদ, দিক ইত্যাদি বহু শব্দ)। অসংস্কৃত শব্দে নিতান্ত দরকার না হলে হস্-চিহ্ন বর্জনীয় (পটকা, বালতি, আচমকা, চটকানো)। খণ্ড-ত আমার পছন্দ নয়, বাংলা ছাড়া কোনও ভাষায় নেই। কিন্তু জগৎ স্থানে জগত লিখলে লোকে খেপে উঠবে। চলন্তিকা ৪র্থ সংস্করণে অনেক অসংস্কৃত শব্দে ৎ স্থানে ত দিয়েছি (ওত, তফাত, মেরামত, শরবত)। বুদবুদ, প্রগল্‌ভ—হস্-চিহ্ন আবশ্যক। সংস্কৃতে ষড়্‌দর্শন, ষড়্‌যন্ত্র; বাংলায় সাধারণে হস্-চিহ্ন দেয় না।

৮। কার্তিক, বর্তিকা শুদ্ধ, পাণিনিসম্মত। বিধুশেখর শাস্ত্রী ও ঢাকার গোবর্ধন শাস্ত্রী প্রমাণ দিয়েছেন। 'পাশ্চাত্য' অনেকে লেখেন। সামান্য একটু পরিবর্তনে যদি শব্দটিকে শুদ্ধ করা যায় তবে ত্ত্য লিখতে দোষ কি? (বাংলায় ত্ত হরফ আছে বলেই র্ত্ত লিখতে হবে কেন?)

৯। যদি দৃষ্টিকটু না হয় তবে যুক্তাক্ষর কিছু কমানো ভাল (উদ্‌গত, উদ্‌ঘাটন, ধিক্‌কার)। তন্‌ময় দৃষ্টিকটু। বাংলায় দ-এর পর ব-ফলা বা য-ফলার দুরকম উচ্চারণ। যেখানে স্পষ্ট উচ্চারণ (চ বা তুল্য) সেখানে হস্-চিহ্ন দিতে চাই, অন্যত্র যুক্তাক্ষর রাখতে চাই (উদ্‌বন্ধন, উদ্‌বাহু, তদ্‌বিধ, উদ্‌যোগ, উদ্‌যাপন, বিদ্বান, অদ্বৈত, উদ্যত, উদ্যান)। রচনাবলীতে অবশ্য এরকম করা হয় নি।

কবি আমাকে বলেছিলেন—বাংলায় ঐ ঔ তুলে দেওয়া উচিত (পইতা, বউ, মউমাছি)। আমি বলেছিলাম—সর্বত্র তা হবে কি? উত্তর—কেন হবে না। পৌষ সংস্কৃত শব্দ, বাংলাতে উচ্চারণ বদলায় নি, সুতরাং পউষ বর্জনীয়। ঔষধ ঔউষধ হয় নি।

আমার মতে ঐ (that) স্থানে সর্বত্র ওই লিখলে দৃষ্টিকটু হবে।

১০। বানানসমিতি কেবল কয়েকটি শব্দে য-এর বদলে জ-এর ব্যবস্থা করেছেন (কাজ, জাউ, জাঁতা, জাঁতি, জুঁই, জো, জোড়, জোড়া, জোত, জোয়াল)। অন্য শব্দে জ কিংবা য আপনারা স্থির করবেন। খৃষ্ট স্থানে খ্রীষ্ট বা খ্রীস্ট লেখা ভাল। নবাগত অসংস্কৃত শব্দে রি বা রী স্থানে ঋ লেখা অনুচিত, কারণ ঋ-কারের মূল উচ্চারণ তা নয়। আমরা যা ভুল করে আসছি তা আর বাড়াবার দরকার কি। বাংলা উচ্চারণে শ ষ স সমান, কিন্তু নবাগত notice লিখতে নোটিশ বানান করা ঠিক নয়। নোটিস, বার্নিশ ঠিক।

১১। মর্ত্য, মর্ত; অর্ঘ, অর্ঘ্য—সবই শুদ্ধ। বাংলায় মর্ত্য বেশী চলে। অর্ঘ, অর্ঘ্য—কিছু অর্থভেদ আছে।

১২। ১নং উত্তর দ্রষ্টব্য।

১৩। ইলেক দেওয়া না দেওয়া ইচ্ছাধীন।

১৪। অর্থবোধে বাধা হলে হাইফেন দেওয়া ভাল। উদাহরণগুলিতে হাইফেন না দিলেও চলে।

১৫। বাংলায় যেসকল শব্দে অ্যা উচ্চারণ আছে অথচ বানানে এ-কার বহুপ্রচলিত, সেখানে কবির রীতি অনুসারে ে দেওয়া উচিত।

১৬। কবির লেখায় আগে ? এবং ! চিহ্ন খুব থাকত, শেষে প্রায় বাদ দিয়েছিলেন। বোধ হয় সর্বত্র বাদ দিলে মানে বোঝা শক্ত হবে। কমা-চিহ্ন সম্বন্ধেও ঐ কথা। বাক্যের প্রথমে এমন কি, অর্থাৎ, আর, কিন্তু থাকলে স্থলবিশেষে কমা দিলে ভাল হয়।

রাজশেখর বসু
৩০/৪/৪৩



# বাংলা ভাষার আধুনিক রূপ

২৪।১২।১৯৪০

শ্রীযুক্ত সুস্থিরকুমার বসু
সাধারণ সম্পাদক, প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলন
জামসেদপুর

সবিনয় নিবেদন,

আপনি জানতে চেয়েছেন 'বাঙ্গালা ভাষার আধুনিক রূপ ও তাহা সর্বজনমান্য করিবার উপায় সম্বন্ধে আমার অভিমত কি। অনুমান করি আমার উত্তর আগামী সম্মেলনে পড়া হবে। সময় অল্প, সেজন্য সংক্ষেপে লিখছি। বহুদিন পূর্বে 'সাধু ও চলিত ভাষা' নামে এক প্রবন্ধ লিখেছিলাম, তা থেকে কিছু কিছু নিয়েছি।

সভায় আলোচ্য বিষয়—বাংলা ভাষার আধুনিক রূপ। তার মানে এই বুঝেছি—লিখিত বা সাহিত্যিক বাংলা ভাষার চেহারা কিরকম হলে আধুনিক প্রয়োজনের উপযোগী হবে। অর্থাৎ সাহিত্যের বাহনই আলোচ্য, বাহিত বিষয় অপ্রাসঙ্গিক।

ভাষার রূপের তিন অঙ্গ—(১) লিপি বা বর্ণমালার আকৃতি, (২) শব্দাবলীর প্রকার বা form, এবং (৩) বানান। প্রথম অঙ্গটির আলোচনা করব না, কারণ তার এখনও তেমন তাগিদ নেই।

শব্দাবলীর প্রকার নিয়ে বিস্তর বিতর্ক হয়েছে, এখনও তা থামে নি। সাধুভাষা ভাল না চলিতভাষা ভাল? তার ভঙ্গী কিরকম হওয়া উচিত—বঙ্কিমীয়, প্রাচীন রবীন্দ্রীয়, আধুনিক রবীন্দ্রীয়, না অত্যাধুনিক তরুণ বিক্রীড়িত?

যদি সংজ্ঞার্থ (definitions) ঠিক না থাকে তবে বিতর্কে বৃথা বাক্য ব্যয় হয়, সেজন্য প্রথমেই 'মৌখিক', 'লৈখিক', 'সাধু' আর 'চলিত' এই কটি সংজ্ঞার অর্থ বিশদ হওয়া দরকার। আমার একটা অযত্নলব্ধ মৌখিক ভাষা

আছে, তা রাঢ়ের বা পূর্ববঙ্গের বা অন্য অঞ্চলের। যদি কথাবার্তায় প্রাদেশিকতা বর্জন করতে চাই তবে এই ভাষাকে অল্পাধিক বদলে কলকাতার মৌখিক ভাষার অনুরূপ করে নিতে পারি, না পারলেও বিশেষ অসুবিধা হয় না। কিন্তু আমার মুখের ভাষা যেমনই হক, আমাকে একটা লৈখিক বা লেখাপড়ার ভাষা শিখতেই হবে—যা সর্বসম্মত, যার দ্বারা বাঙালীর সঙ্গে আমার 'সাহিত্য' বা সহযোগ হয়, অর্থাৎ যা সাহিত্যের উপযুক্ত।

মুখের ভাষা যে অঞ্চলেরই হক, মুখের ধ্বনিমাত্র, তা শুনে বুঝতে হয়। লৈখিক ভাষা দেখে অর্থাৎ পড়ে বুঝতে হয়। মৌখিক ভাষার উচ্চারণই সর্বস্ব। লৈখিক ভাষার চেহারাটাই আসল, উচ্চারণ সকলে একরকম না করলেও ক্ষতি নেই, মানে বুঝতে পারলেই যথেষ্ট। লৈখিক ভাষা সর্বসাধারণের সাহিত্যের ভাষা, সেজন্য বানানে মিল থাকা দরকার, উচ্চারণ যাই হক।

আজকাল বাংলা সাহিত্যে যে ভাষা চলছে তার দুই ধারা—সাধু ও চলিত। প্রথম ধারা অবশ্য প্রবলতর, কিন্তু তার কিছু পরিবর্তন যে দরকার তা অনেকেরই মনে হয়েছে। পৌষ মাসের 'প্রবাসী' পত্রিকায় সম্পাদক মহাশয়ও এইরূপ মত প্রকাশ করেছেন।

'সাধুভাষা'র মানে সৎলোকের বা সভ্যলোকের ভাষা নয়; 'চলিত ভাষা'র মানে প্রচলিত ভাষা নয়। বাংলা ভাষার বিশেষণ হিসাবে 'সাধু' ও 'চলিত' দুটিই রূঢ় শব্দ, দুইভাষাই লৈখিক বা সাহিত্যিক। সাধু ও চলিত ভাষার প্রধান প্রভেদ সর্বনাম ও ক্রিয়াপদের জন্য, যথা—'তাঁহারা বলিলেন', কিংবা 'তাঁরা বললেন'; এবং কতকগুলি অসংস্কৃত ও সংস্কৃতজ শব্দের জন্য, যথা—'উঠান, একচেটিয়া, মিছা, সুতা', কিংবা 'উঠন, একচেটে, মিছে, সুতো'। আর যা প্রভেদ দেখা যায় তা লেখকের ভঙ্গীগত। কেউ বা বেশী সংস্কৃত শব্দ ও সমাস, কেউ বা বেশী আরবী ফারসী শব্দ চালান; কেউ বা পদবিন্যাসে কিঞ্চিৎ নূতনত্বের চেষ্টা করেন। কিন্তু এসকল ভঙ্গী সাধু বা চলিত ভাষার বিশেষক লক্ষণ নয়।

একটা ভ্রান্ত ধারণা অনেকের আছে যে চলিত ভাষা আর পশ্চিম বাংলার মৌখিক ভাষা একই। এর ফলে বিস্তর অনর্থক বিতণ্ডা হয়েছে। সাদৃশ্য এই পর্যন্ত আছে, যে চলিত ভাষার সর্বনাম ক্রিয়াপদাদি উল্লিখিত কতকগুলি শব্দের বানান ভাগীরথীতীরস্থ কয়েকটি জেলার মৌখিক ভাষার শিষ্ট

উচ্চারণের সঙ্গে মোটামুটি মেলে। কিন্তু ঐসব জেলাবাসী লেখক যখন চলিত ভাষায় লেখেন তখন তিনি তাঁর মুখের ভাষার যথাযথ অনুসরণ করেন না। তিনি তাঁর বন্ধুকে হয়তো বলেন—'গ্যালো রোববারে কোথা গেশলে হ্যা?' কিন্তু লেখেন—'গেল রবিবারে কোথা গিয়েছিলে হে'। লেখবার সময় লোকে যতটা সাবধান হয়, কথাবার্তায় ততটা হতে পারে না।

সাধু বা চলিত যাই হক, সাহিত্যের ভাষা মুখের ভাষার সমান হতে পারে না। তথাপি কোনও এক অঞ্চলের মৌখিক ভাষার ভিত্তিতেই লৈখিক ভাষা গড়ে ওঠে, এবং কালক্রমে একের পরিবর্তনের ফলে অপরের পরিবর্তন আবশ্যক হয়। এই পরিবর্তন বিনা বিতর্কে বিনা পরামর্শে সাধু ভাষায় কিছু কিছু ঘটেছে। রামমোহন রায় লিখতেন 'তাহারদিগের', তা থেকে ক্রমে 'তাহাদিগের, তাহাদের' হয়েছে। এখন অনেকে সাধুভাষাতেও 'তাদের' লিখছেন। 'লিখা, শিখা, শুনা, ঘুরা, লতানিয়া, জলুয়া, হয়েন, যায়েন' স্থানে এখন সাধুভাষাতেও 'লেখা, শেখা, শোনা, ঘোরা, লতানে, জলো, হন, যান' চলছে। এই পরিবর্তন জীবন্তভাষার লক্ষণ এবং তা সাধারণের অজ্ঞাতসারে হয়েছে। ভাষার গতি বুঝে সজ্ঞানে সবিচারে আরও অগ্রসর হলে ক্ষতি হবে না।

লৈখিক ভাষার অবলম্বন হিসাবে পশ্চিম বাংলার মৌখিক ভাষারই যোগ্যতা বেশী, কারণ, এ ভাষার পীঠস্থান কলকাতা সকল সাহিত্যিকের মিলনক্ষেত্র, রাজধানীও বটে। কিন্তু যদি পশ্চিম বাংলার মৌখিক ভাষার উচ্চারণের উপর অতিমাত্র পক্ষপাত করা হয় তবে প্রগতি না হয়ে বিপ্লব হবে। শত চেষ্টা সত্ত্বেও উচ্চারণ আর বানানের সংগতি সর্বত্র বজায় রাখা সম্ভবপর নয়। ও-কার আর হস্-চিহ্নের বাহুল্যে লেখা কণ্টকিত করায় কিছুমাত্র লাভ নেই, অর্থবোধ থেকেই উচ্চারণ আসে। লৈখিক বা সাহিত্যের ভাষার রূপ ও পদ্ধতি নিরূপিত ও সহজে অধিগম্য হওয়া আবশ্যক, নতুবা তা সর্বমান্য হয় না, শিক্ষারও বাধা হয়। সুতরাং একটু রফা ও কৃত্রিমতা—অর্থাৎ সকল মৌখিক ভাষা হতে অল্পাধিক প্রভেদ—অপরিহার্য।

সাধু আর চলিত দুরকম ভাষার পৃথক অস্তিত্বের আর প্রয়োজন আছে মনে হয় না। দুইএর সমন্বয় অসাধ্য নয়। এমন লৈখিক ভাষা চাই যাতে বর্তমান সাধুভাষার আর মার্জিতজনের মৌখিকভাষা দুইএরই সদ্‌গুণ বজায় থাকে। সংস্কৃত সমাসবদ্ধ পদের দ্বারা যে বাক্‌সংকোচ লাভ হয় তা আমরা

চাই, আবার মৌখিক ভাষার সহজ প্রকাশশক্তিও ছাড়তে চাই না। আমার প্রস্তাব সংক্ষেপে নিবেদন করছি।—

(১) ক্রিয়াপদ আর সর্বনামের সাধুরূপের বদলে চলিত রূপ গৃহীত হক।

(২) অন্যান্য অসংস্কৃত ও সংস্কৃতজ শব্দের কতকগুলির সাধুরূপ আর কতকগুলির চলিত রূপ গৃহীত হক। যে শব্দের সাধু ও মৌখিক রূপের ভেদ আদ্য অক্ষরে, তার সাধু রূপই বজায় থাকুক, যথা—'ওপর, পেছন, পেতল, ভেতর' না লিখে 'উপর, পিছল, পিতল, ভিতর'। যার ভেদ মধ্য বা অন্ত্য অক্ষরে, তার মৌখিক রূপই নেওয়া হক, যথা—'কুয়া, মিছা, উঠান, একচেটিয়া' স্থানে 'কুয়ো, মিছে, উঠন, একচেটে'।

(৩) যে সংস্কৃত শব্দ বর্তমান চলিতভাষায় অচল নয়, অর্থাৎ বিখ্যাত লেখকগণ যা চলিতভাষায় লিখতে দ্বিধা করেন না, তা যেন বিকৃত করা না হয়। 'সত্য, মিথ্যা, নূতন, অবশ্য' স্থানে যেন 'সত্যি, মিথ্যে, নোতুন, অবিশ্যি' লেখা না হয়।

(৪) বর্তমান সাধুভাষার কাঠামো বা অন্বয়পদ্ধতি বা syntax বজায় থাকুক। ইংরেজী ভঙ্গীর অন্ধ অনুকরণ অথবা অকারণে বিশেষ্য সর্বনাম ক্রিয়াপদের বিপর্যয় বর্জনীয়।

এ ভাষায় অনুবাদ করলে সংস্কৃত রচনার ওজোগুণ নষ্ট হবে, অথবা এতে দর্শন বিজ্ঞান লেখা যাবে না এমন আশঙ্কা অমূলক। দুরূহ সংস্কৃত শব্দ এবং সমাসের সঙ্গে মৌখিক ক্রিয়াপদ আর সর্বনাম চালালেই গুরুচণ্ডাল দোষ হবে না।

ভাষার তৃতীয় অঙ্গ বানান। কলিকাতা বিশ্ববিদ্যালয় বানানের কতকগুলি নিয়ম সংকলন করে যে পুস্তিকা প্রকাশ করেছেন তা সকল সাহিত্যসেবীকেই পড়ে দেখতে অনুরোধ করি। রবীন্দ্রনাথের সমর্থন ও তাঁর লিখিত দৃষ্টান্তের প্রভাবে নূতন বানানগুলি ধীরে ধীরে প্রচলিত হচ্ছে। সবিস্তার আলোচনা না করে নূতন বানানের কয়েকটি প্রধান বিধি জানাচ্ছি।—

(১) হিন্দী মরাঠী গুজরাটী প্রভৃতি সংস্কৃতজাত ভাষায় রেফাক্রান্ত ব্যঞ্জন-বর্ণের দ্বিত্ব হয় না। ব্যাকরণ অনুসারেও দ্বিত্ব আবশ্যক নয়। বাংলাতেও দ্বিত্ব বর্জনীয়। 'কার্য' লিখতে একটা য যথেষ্ট।

(২) কতকগুলি বাংলা শব্দের শেষে অ-কার উচ্চারিত হয়, যেমন—'ছিল, বড়, কত'; কিন্তু অধিকাংশ শব্দে হয় না, যেমন—'ছিলেন,

তোমার, কেমন'। শেষোক্ত শব্দগুলিতে হস্ চিহ্ন দেওয়া হয় না, যদিও উচ্চারণ হসন্ত। যদি ভুল উচ্চারণের আশঙ্কা না থাকে তবে অসংস্কৃত শব্দে অন্ত্য হস্ চিহ্ন বর্জনীয়। 'ওস্তাদ, পকেট, হুক, ডিশ' প্রভৃতি শব্দে হস্ চিহ্নের কোনও দরকার নেই।

(৩) অসংস্কৃত শব্দে ণ থাকবে না, কেবল ন। 'কান, বামুন, কোরান, করোনার' প্রভৃতিতে ন। এই প্রথা নূতন নয়, অনেক খ্যাতনামা লেখক বহুকাল থেকে এইরকম লিখছেন।

(৪) ফারসী আরবী ইংরেজী প্রভৃতি বিদেশী শব্দের মূল উচ্চারণ অনুসারে বাংলা বানানে s স্থানে স এবং sh স্থানে শ হবে। যথা—'জিনিস, সরকার, ক্লাস, নোটিস' দন্ত্য স; 'শরম, শুরু, শাগরেদ, পালিশ' তালব্য শ। হিন্দী প্রভৃতি ভাষাতেও এই রীতি চলে। অনেক বাঙালী মুসলমানও এইরকম বানান করেন।

(৫) নবাগত বিদেশী শব্দে অনর্থক য় বর্জনীয়। war 'ওয়ার' নয়, 'ওআর'। কিন্তু wire 'ওয়ার'।

(৬) বক্র আ বা বিকৃত এ বোঝাবার জন্য আদিতে অ্যা এবং মধ্যে বা অন্তে ্যা বিধেয়. যথা—'অ্যাসিড, হ্যাট, নিউম্যান'।

(৭) পৌষমাসের 'প্রবাসী' পত্রিকায় সম্পাদক মহাশয় চলিত ক্রিয়াপদের খামখেয়ালী বানানের নিরূপণ চেয়েছেন। বিশ্ববিদ্যালয়কৃত নিয়মে তা আছে; 'বল্লেন, কর্ছিল' নয়, 'বললেন, করছিল'।

কেউ কেউ বলেন—এই নিয়মের কতকগুলি পালন করতে গেলে নানা ভাষায় জ্ঞান দরকার। 'জিনিস'-এর মূল 'জিন্স্', 'সাগরেদ'-এর মূল 'শার্গির্দ্' তা কত লোক জানে? আমি বলি, জানবার বিশেষ দরকার নেই। ব্যুৎপত্তি না জেনেও আমরা শিখি যে 'উজ্জ্বল'এ ব-ফলা আছে কিন্তু 'কজ্জল'এ নেই। যাঁরা জানেন এবং যাঁদের উৎসাহ আছে তাঁরা নির্দেশ দেবেন এবং সাধারণে ক্রমে ক্রমে শিখবে।

বিনীত

রাজশেখর বসু



# বাংলা অক্ষরের সংস্কার

(১৩৫০/১৯৪৪)

বাংলা অক্ষর সংস্কারের প্রস্তাব অনেক কাল থেকে হয়ে আসছে। এ বিষয়ে সম্ভবত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি মহাশয় অগ্রণী। তাঁর পদ্ধতি মোটামুটি এই।—স্বরান্ত ব্যঞ্জন একই রকমে লেখা হবে, যেমন কু শু প্রু হু, কৃ শ্রৃ, কৃ হৃ; এবং যুক্তব্যঞ্জনের অঙ্গীভূত অক্ষরগুলি যথাসম্ভব অবিকৃত থাকবে, যেমন ক্ত ঙ্ক স্থ। কিন্তু যে যুক্তব্যঞ্জনের বিকৃত উচ্চারণ হয় তার আকৃতি তিনি বদলান নি, যেমন ক্ষ। এছাড়া তিনি অনাবশ্যক বোধে এবং ব্যাকরণের সমর্থনে রেফের পর দ্বিত্ব বর্জন করেছেন। বিদ্যানিধি মহাশয়ের উদ্দেশ্য বর্ণের মূল রূপ যথাসম্ভব বজায় রাখা, ছাপার সুবিধা অসুবিধার উপর তিনি দৃষ্টি দেন নি। বহু বৎসর পূর্বে যে একলিপি বিস্তার-সমিতি স্থাপিত হয় তার উদ্দেশ্য ছিল বাংলা উড়িয়া গুজরাটী প্রভৃতি ভাষায় নাগরী অক্ষর চালানো। নাগরী-প্রচারিণী সভারও উদ্দেশ্য অনুরূপ। এই দুই সমিতি এখন প্রায় নিষ্ক্রিয় হয়ে আছে। গত দশ বৎসরের মধ্যে শিক্ষিত বাঙালীর অনেকে অক্ষর-সংস্কারে উৎসাহী হয়েছেন, তার ফলে নানারকম পরিকল্পনা প্রচারিত হয়েছে। প্রস্তাবকগণের লক্ষ্য সমান নয়, কেউ এক বিষয়ে কেউ অন্য বিষয়ে বেশী ঝোঁক দিয়েছেন।

আমাদের আলোচ্য—কোন্ উদ্দেশ্যসাধনের জন্য বাংলা অক্ষরের সংস্কার আবশ্যক এবং কি উপায়ে তা সুসাধ্য হবে। কামাল আতাতুর্ক অল্পায়াসে তাঁর রাষ্ট্রে আরবী লিপির বদলে রোমান লিপি চালাতে পেরেছিলেন তার কারণ শুধু জবরদস্তি নয়। দেশের সুশিক্ষিত জনমতের তিনি সমর্থন পেয়েছিলেন, অশিক্ষিত প্রজাবর্গও তাঁকে শ্রদ্ধা করত। আমির আমানুল্লা নিজের ক্ষমতা আর লোকপ্রিয়তা না বুঝেই হঠাৎ সমাজসংস্কার করতে গিয়ে বিতাড়িত হলেন। আমাদের দেশে এমন কোনও সর্বমান্য শক্তিমান্ নেতা নেই যাঁর হুকুমে অক্ষরের আমূল সংস্কার হতে পারে। সংস্কারের পরিকল্পনা যতই সরল ও যুক্তিসম্মত হক, লোকমত অগ্রাহ্য করে হঠাৎ তা চালানো যাবে না, সুতরাং শুধু কাগজে কলমে একটা সর্বগুণসম্পন্ন আদর্শলিপির খসড়া খাড়া

করে লাভ নেই। এ কথাও মানতে হবে যে সকলকে বা অধিকাংশ লোককে খুশী করা অসম্ভব। অতএব ক্রমে ক্রমে সইয়ে সইয়ে পরিবর্তন করা ভিন্ন উপায় নেই। যদি জনকতক প্রতিষ্ঠাবান্ লেখক একমত হয়ে নিষ্ঠার সঙ্গে নূতন পদ্ধতি মেনে নেন এবং ছাপাখানার কর্তারা তাঁদের সাহায্য করেন তবে সংস্কার ক্রমশ অগ্রসর হবে। যদি বিশ্ববিদ্যালয়, সাহিত্যপরিষৎ এবং বিশ্বভারতীর সমর্থন পাওয়া যায় তবে সংস্কার দ্রুততর হবে।

আদর্শ অক্ষরমালা কিরকম হবে সে সম্বন্ধে বোধ হয় বেশী মতভেদ নেই। এমন অক্ষর চাই যা চেনা পড়া ও লেখা সহজ, যাতে জটিলতা নেই, যার গঠনে রেখার বাহুল্য নেই, যার মোট সংখ্যা অল্প, যার যোজনপদ্ধতি সরল; যাতে শুধু বাংলা ভাষার সাধারণ শব্দাবলী নয়, ইংরেজী প্রভৃতি বিদেশী শব্দও মোটামুটি উচ্চারণ অনুসারে লেখা যায়; যা ছাপবার জন্য বিস্তর টাইপ দরকার হয় না, যার গড়ন এমন যে ছাপবার সময় সহজে টাইপ ভাঙে না; এবং যা টাইপরাইটারের উপযুক্ত।

আমাদের বাংলা লিপি সুশ্রী তাতে সন্দেহ নেই, কিন্তু দুর্ভাগ্যক্রমে উল্লিখিত গুণাবলীর বড়ই অভাব। অক্ষরের জটিল গঠন ও যোজন পদ্ধতির জন্য শিক্ষার্থীকে বিশেষত শিশুকে অনেক কষ্টভোগ করতে হয়। একখানা বর্ণপরিচয় যথেষ্ট নয়, প্রথমভাগ ও দ্বিতীয়ভাগ চাই। ব্যঞ্জনের সঙ্গে যোগ করতে গেলেই স্বরবর্ণের রূপ বদলে যায়। অ-কার অন্তর্হিত হয়, আ-কার এবং ঈ-কার ব্যঞ্জনের পরে বসে, অথচ ই-কার এ-কার ঐ-কার আগে বসে। ও-কার এবং ঔ-কারের আধখানা আগে আধখানা পরে বসে। উ-কার ঊ-কার ঋ-কার সাধারণত নীচে বসে, কিন্তু স্থলবিশেষে ব্যঞ্জনের ডাইনে জোড়া হয়। কতকগুলি যুক্তব্যঞ্জনের অঙ্গপ্রত্যঙ্গ একবারে বদলে গেছে। শিক্ষার্থীকে ৪৮টি মূল বর্ণ, ১৩/১৪ রকম স্বরচিহ্ন, য-ফলা রেফ র-ফলা প্রভৃতি ৭/৮টি ব্যঞ্জনচিহ্ন, এবং প্রায় ১৬০টি যুক্তব্যঞ্জন শিখতে হয়। তা ছাড়া অঙ্ক যতিচিহ্ন প্রভৃতি আছে। ছেলেবেলায় এই সমস্ত আয়ত্ত করতে কিরকম কষ্ট পেতে হয়েছিল তা হয়তো এখন আমাদের মনে নেই।

ছাপাখানার অক্ষরসমষ্টি আরও বেশী। ইংরেজী ছাপতে ক্যাপিটাল, স্মল, অঙ্ক এবং যতিচিহ্নাদি সমেত প্রায় ৭০টি টাইপে কাজ চলে, কিন্তু বাংলায় প্রায় ৫০০ টাইপ চাই। এত টাইপ কেন লাগে তা সংক্ষেপে বোঝানো অসম্ভব, সেজন্য তার আলোচনা করব না। আমাদের দেশে যারা টাইপের ছাঁদ

উদ্‌ভাবন করেছে তারা সূক্ষ্মবুদ্ধি শিল্পী নয়, সাধারণ মিস্ত্রী মাত্র, কোনও দূরদর্শী অভিজ্ঞ লোক তাদের উপদেশ দেয় নি। তারা যথাসম্ভব হাতের লেখার নকল করেছে, নিজের রুচি অনুসারে একটু আধটু পরিবর্তন ও অলংকরণ করেছে, কিসে টাইপ সরল হয় তা মোটেই ভাবে নি, অনর্থক সংখ্যা বাড়িয়েছে। কতকগুলি অক্ষর এত জটিল যে ছাপায় প্রায় জুবড়ে যায়। সীসা-অ্যান্টিমনি-ঘটিত যে ভঙ্গুর ধাতুতে টাইপ গড়া হয় তার শক্তির উপর জুলুম করা হয়েছে। অনেক ক্ষেত্রে একটি টাইপ থেকে শাখা বেরিয়ে পাশের টাইপের মাথায় বা নীচে প্রসারিত হয়। এই শাখাগুলি ছাপাবার সময় প্রায় ভাঙে। ইংরেজীতে এইরকম kern টাইপের প্রয়োগ খুব কম।

বাংলা লিপির বদলে নাগরী লিপি চালালে একলিপিবিস্তারের সাহায্য হবে বটে, কিন্তু অন্য কোনও লাভ হবে না, কারণ নাগরী অক্ষর বাংলার তুল্যই দোষগ্রস্ত। আমরা যদি নিজের প্রয়োজনে নাগরী অক্ষর অল্পাধিক পরিবর্তিত করি তা হলে সে পরিবর্তন হিন্দী প্রভৃতি ভাষীর রুচিসম্মত না হতে পারে। সুতরাং নাগরীর মোহ ত্যাগ করাই কর্তব্য।

পণ্ডিতরা বলেন, প্রাচীন ফিনিশীয় লিপি থেকেই হিব্রু আরবী গ্রীক রোমান এবং ভারতীয় লিপিগুলি উদ্‌ভূত হয়েছে। ভারতীয় লিপির মূল যাই হক, আমাদের পরম সৌভাগ্য যে পশ্চিম দেশীয় বর্বর বর্ণমালা (alphabet) এদেশে আমল পায় নি। প্রাচীন ভারতের ব্যাকরণকার আলফা বিটা গামা, এ বি সি, আলিফ বে পে প্রভৃতি উচ্ছৃঙ্খল বর্ণক্রম পরিহার করে বিজ্ঞানসম্মত অ আ ক খ প্রভৃতি ক্রমে বর্ণমালা সাজিয়েছেন। আমাদের বর্ণসংখ্যা পশ্চিমদেশের চেয়ে বেশী, সেজন্য আমাদের অক্ষর অর্থাৎ বর্ণের লিখিত রূপও বেশী হয়েছে। পাশ্চাত্ত্য বা ভারতীয় কোনও অক্ষরমালা মুদ্রাযন্ত্র বা টাইপরাইটারের অপেক্ষায় সৃষ্ট হয় নি, লেখার জন্যই হয়েছে। দৈবক্রমে পাশ্চাত্ত্য অক্ষরের অল্পতা মুদ্রণের অনুকূল হয়েছে এবং ভারতীয় অক্ষরের বাহুল্য বাধাস্বরূপ হয়েছে। এতে পাশ্চাত্ত্য দেশের বাহাদুরি নেই, আমাদেরও লজ্জার কারণ নেই। বর্ণমালা এবং তার লিখিত রূপ বা লিপি এক জিনিস নয়, প্রথমটি অবিকৃত রেখেও দ্বিতীয়টি বদলানো যেতে পারে। এদেশে তা ঘটেছে। পাণিনির সময় বা তার পূর্ব থেকেই বর্ণমালা প্রায় অবিকৃত আছে, কিন্তু লিপি বা অক্ষরমালার আকৃতি কালে কালে বদলেছে। প্রাচীন সরল ব্রাহ্মী অক্ষরগুলি ক্রমে ক্রমে জটিল হয়ে বাংলা নাগরী প্রভৃতির বর্তমান রূপ পেয়েছে।

রোমান অক্ষর জটিলতাহীন, বহুপ্রচলিত, তাদের বিন্যাসরীতিও সরল, পর পর সাজালেই শব্দরচনা হয়, বাংলা বা নাগরীর মতন একটা অক্ষরের সঙ্গে আর একটা জড়াতে হয় না। রোমান লিপির সুবিধা এবং কি উপায়ে তা বাংলা বর্ণমালার উপযোগী করা যায় তার বিশদ আলোচনা অধ্যাপক সুনীতিকুমার চট্টোপাধ্যায় একাধিক প্রবন্ধে করেছেন। কিন্তু আমাদের অভ্যাস মজ্জাগত, আত্মাভিমানও প্রবল, সেজন্য অত্যন্ত উপযোগিতা সত্ত্বেও রোমান লিপি এখনই প্রচলিত হবার সম্ভাবনা নেই। এখন আমাদের যা আছে তারই যথাসম্ভব সংস্কারচেষ্টা কর্তব্য। এই সংস্কার ক্রমে ক্রমে করতে হবে যাতে অভ্যাস পীড়িত না হয় এবং বর্তমান রীতির সঙ্গে যোগসূত্র সহসা ছিন্ন না হয়।

অনেকে প্রস্তাব করেছেন যুক্তাক্ষরের পরিবর্তে হাইফেন-যোগে অক্ষর সংযুক্ত করা হক। এই পদ্ধতিতে লিখলে বা ছাপলে যোজিত অক্ষরগুলির মধ্যে যে ফাঁক থাকবে তা দৃষ্টিকটু হবে এবং লোকে হাইফেনটিকে সংযোগচিহ্ন না ভেবে বিচ্ছেদচিহ্নই মনে করবে। বরং হস্‌চিহ্ন ভাল। অনেক শব্দে যুক্তাক্ষরের বদলে হস্‌চিহ্ন চলে, তার প্রয়োগ বাড়ালে অভ্যাসে তত বাধবে না। এই চিহ্ন যদি নীচে না দিয়ে অক্ষরগুলির প্রায় মাঝামাঝি বসানো হয় এবং কম হেলানো হয় তবে ফাঁক বেশী হবে না। কিন্তু সংস্কারের আরম্ভেই সমস্ত যুক্তাক্ষর তুলে দিয়ে হস্‌চিহ্ন চালানো কঠিন হবে।

কেউ কেউ বলেন, বাংলায় ঈ ঊ ঋ এবং তিন রকম শ ষ স রাখবার দরকার নেই। এই প্রস্তাব গ্রহণীয় মনে করি না। বাংলায় অসংখ্য সংস্কৃত শব্দ আছে, তাদের উচ্চারণ যতই বিকৃত হক ভারতীয় অন্যান্য ভাষার সঙ্গে বানানের সাম্য রাখা একান্ত বাঞ্ছনীয়। এদেশে সংস্কৃত ভাষার চর্চা লোপ পাবে না, সে কারণেও পূর্ণ অক্ষরমালা আবশ্যক। বিদেশী শব্দের sh এবং s-এর পৃথক উচ্চারণ বোঝাবার জন্য। শ এবং স-এর প্রয়োজন আছে।

আমার প্রস্তাব সংক্ষেপে নিবেদন করছি। অক্ষরসংস্কারের প্রথম ক্রম হিসাবে নিম্নলিখিত পদ্ধতি এখনই নেওয়া যেতে পারে।—

(১) অনেক শব্দে যুক্তব্যঞ্জন স্থানে হস্‌চিহ্ন সহজেই চালানো যেতে পারে, তাতে চক্ষুপীড়া বা উচ্চারণের বাধা হবে না; যেমন 'ধিক্‌কার, বাগ্‌দেবী, খড়্‌গ, তদ্‌গত, সদ্‌ভাব, উদ্‌যোগ, প্রগল্‌ভ, বল্‌গা, সদ্‌ব্যয়'। কিন্তু 'উদ্যান, বিদ্বান্' প্রভৃতি যথাবৎ লিখতে হবে। খণ্ড ত অনাবশ্যক। রেফের পর

দ্বিত্ববর্জন করলে যুক্তব্যঞ্জন কমবে। বহু অসংস্কৃত শব্দে যুক্তব্যঞ্জন বাদ দেওয়া যেতে পারে, অনেক স্থলে হস্‌চিহ্নও না দিলে চলে যেমন 'নকশা, আডডা, সরদার, পরদা, উলটা'। এর ফলে যুক্তব্যঞ্জন খুব না কমলেও হস্‌চিহ্ন প্রয়োগের অভ্যাস বাড়বে এবং ক্রমশ আরও বাড়ানো সম্ভবপর হবে।

(২) যুক্তব্যঞ্জনের অঙ্গীভূত অক্ষরগুলির মূল রূপ যথাসম্ভব অবিকৃত রাখতে হবে। এ বিষয়ে আচার্য যোগেশচন্দ্রের রীতি গ্রহণীয়। লাইনোটাইপে অনেকটা তা করা হয়েছে। জ্ঞ এবং ক্ষ এই দুই অক্ষরের বাংলা উচ্চারণ অত্যন্ত বিকৃত, সেজন্য এখন বর্তমান আকৃতিই রাখা ভাল।

(৩) হিন্দী মারাঠী প্রভৃতি ভাষায় বর্গীয় বর্ণের পূর্বে সেই বর্গের পঞ্চম বর্ণ যোগ হলে সাধাবণত পঞ্চম বর্ণের প্রতীকস্বরূপ অনুস্বার দেওয়া হয়, যেমন 'রংগমংচ, পংডিত, নংদ, কংপ'। অবশ্য উচ্চারণ পঞ্চম বর্ণ অনুসারেই হয়। আজকাল কয়েকজন সাহসী বাঙালী লেখক ক-বর্গের পূর্বে প্রায় সর্বত্র ঙ স্থানে অনুস্বার দিচ্ছেন, যেমন 'অংক, সংগে'। এই রীতি সকল বর্গেই প্রচলনযোগ্য, কিন্তু উচ্চারণে বাধতে পারে। যদি অনুস্বারের পুচ্ছ বাদ দেওয়া যায় তবে গোল চিহ্নটি সকল পঞ্চম বর্ণের প্রতীকরূপে গণ্য হতে পারে, অনুস্বার বলে ভ্রম হবে না। এর ফলে ২০টি যুক্তব্যঞ্জন কমবে এবং নূতন পদ্ধতি অভ্যাস করতেও অসুবিধা হবে না।

(৪) তুচ্ছ কারণে ছাপাখানায় টাইপের বাহুল্য করা হয়েছে। শব্দের আদিতে মধ্যে ও শেষে দেবার জন্য দুরকম এ-কার আ-কার এবং

---

হাতের লেখা আর ছাপার টাইপ সমান হতে পারে না। লেখার টানে অক্ষর অল্পাধিক জড়িয়ে যায়। কিন্তু ছাপায় অক্ষরের স্বাতন্ত্র্য অত্যাবশ্যক। শতাধিক বৎসর পূর্বে হাতে লেখা পুঁথির গোটা গোটা অক্ষরের নকলে টাইপের যে ছাঁদ হয়েছিল এখনও তাই চলছে। আধুনিক হাতের লেখার সঙ্গে তার অনেক প্রভেদ। যদি টাইপের ছাঁদ কিছু বদলানো হয় তবে এই প্রভেদ বাড়বে না।

এই প্রসঙ্গে আর একটি বিষয় লক্ষণীয়, আজকাল বইএর মলাটে এবং পণ্য বস্তুর বিজ্ঞাপনে অনেক রকম বিকৃত অক্ষর দেখা যাচ্ছে। অক্ষরকার বোধ হয় মনে করেন যে দুষ্পাঠ্যতাই আধুনিকতার লক্ষণ। কিছুকাল পূর্বে আমার কয়েকজন বন্ধু একটি পত্রিকার মলাটে ছাপা নামটি অনেক চেষ্টা করে পড়েছিলেন—'তাড়ী'। কিন্তু নামটি 'প্রাচী'। এইরকম বিকৃত অক্ষরে বিজ্ঞাপনের উদ্দেশ্য পণ্ড হয়। ইংরেজী বিজ্ঞাপনে উৎকট অক্ষর দেখা যায় না।

❑

ণ অনাবশ্যক। লাইনোটাইপে একই রকম অক্ষরে কাজ চলছে, সাধারণ টাইপেও চলবে। অনেক টাইপে ব্যঞ্জনের সঙ্গে ই-কার ঈ-কার উ-কার ঊ-কার ঋ-কার য-ফলা রেফ এবং চন্দ্রবিন্দু জোড়া আছে। এই বাহুল্য অনাবশ্যক। সর্বত্র ই-কার উ-কার য-ফলা প্রভৃতি পাশে বসিয়ে দিলেই কাজ চলে, যেমন লাইনোটাইপে।

(৫) লাইনোটাইপে এক নূতন উপায়ে অনেকগুলি যুক্তব্যঞ্জনের টাইপ কমানো হয়েছে। গ ণ দ ন প ম ল শ ষ স অক্ষরের ডান দিকের রেখাটি বাদ দিয়ে কতকগুলি অর্ধ-টাইপ করা হয়েছে। এইগুলির পাশে অন্য ব্যঞ্জনের পূর্ণ-টাইপ বসিয়ে দিলেই যুক্তাক্ষর তৈরি হয়, যেমন গ্ল ণ্ট দ্গ ন্দ ল্ক শ্চ স্ন ষ্ট। এই উপায়ে প্রায় ৭৬ টাইপ কমেছে। সাধারণ টাইপেও এই পদ্ধতি গ্রহণীয়।

অক্ষর সংস্কারের দ্বিতীয় ক্রমে অধিকাংশ যুক্তব্যঞ্জনের জায়গায় হস্‌চিহ্ন চালাতে হবে। য-ফলা, র-ফলা, রেফ, এবং যেসব যুক্তব্যঞ্জন শব্দের গোড়ায় বসে, যেমন ক্ল ক্ষ গ্ল জ্ঞ প্ল ব্ল ম্ল প্রভৃতি, তখনও হয়তো ছাড়া চলবে না। প্রায় এগার বৎসর পূর্বে শ্রীযুক্ত অজয়চন্দ্র সরকার এই রকম প্রস্তাব করেছিলেন। কিন্তু সমস্ত যুক্তব্যঞ্জন বাদ দিয়েও আমরা আদর্শ লিপিতে পৌঁছতে পারব না। যদি মূল বর্ণগুলির আকৃতি সরল করা হয় এবং আ-কার ই-কার প্রভৃতির যোজ্য চিহ্ন তুলে দেওয়া হয়, অর্থাৎ অক্ষরমালার আমূল পরিবর্তন হয় এবং স্বরব্যঞ্জননির্বিশেষে সকল অক্ষর পাশাপাশি বসিয়ে শব্দরচনা হয়, তবেই সকল বাধা দূর হবে।

অক্ষর সংস্কারের শেষ পর্যায় কি? আশা করি তত দিনে আমাদের স্বরাজ্যলাভ এবং আত্মমর্যাদার প্রতিষ্ঠা হবে, উদ্যম বাড়বে, বুদ্ধি মোহমুক্ত হবে। তখন নানা পরিবর্তনের সঙ্গে সঙ্গে অক্ষরেরও চূড়ান্ত সংস্কার করতে দ্বিধাবোধ করব না। নূতন অক্ষর উদ্‌ভাবনের প্রয়োজন কি? রোমান লিপি আমাদের সুপরিচিত, বাংলা বর্ণমালার লিখিত রূপ হিসাবে এই রোমান অক্ষর চালানোই সুসাধ্য। বুদ্ধিমানের দৃষ্টিতে ক-অক্ষর বা k-অক্ষর কোনওটি গোমাংস নয়। যদি আমরা ক নাম দিয়েই k অক্ষর চালাই তাতে ক্ষতি কি? ইওরোপ যেমন সুবিধাজ্ঞানে ভারতীয় মঞ্চ এবং দশমিক গণনাপদ্ধতি নিয়েছে আমরাও সেইরকম রোমান লিপি আত্মসাৎ করতে পারি, তার জন্য দীনতার গ্লানি আমাদের স্পর্শ করবে না।

□

# সরকারী পরিভাষা

(১৩৫৫/১৯৪৮)

অধ্যাপক শ্রীযুক্ত নির্মলচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয়ের প্রবন্ধ 'সরকারী কার্যে ব্যবহার্য পরিভাষা'—পড়িয়া সুখী হইলাম, তিনি সংস্কারমুক্ত হইয়া বিচারের চেষ্টা করিয়াছেন। নূতন পরিভাষা সম্বন্ধে অনেকেরই কৌতূহল আছে। তাঁহাদের প্রতি এই অনুরোধ—বিচারকালে তাঁহারা যেন এই কয়টি বিষয় মনে রাখেন।—

(১) বর্তমান ইংরেজী পরিভাষা ব্রিটিশ সরকার কর্তৃক সমগ্র ভারতে প্রবর্তিত হইয়াছে, কোনও বিশেষ প্রদেশের জন্য রচিত হয় নাই। বিভিন্ন প্রাদেশিক ভাষায় কতকগুলি প্রতিশব্দ চলে বটে (যেমন—আদালত, দারোগা, হিসাব অধিকারি, মাসুল, কোতোয়াল, কানুন, মুখ্‌তসর, মুসন্না ইত্যাদি), কিন্তু কেবল ইংরেজী পরিভাষাই সর্বভারতে সাধারণভাবে রাজকার্যে চলে।

(২) যদি ইংরেজী শব্দ বর্জন করা হয় তবে তৎস্থানে এমন শব্দ নির্বাচন করিতে হইবে যাহা সর্বভারতে গ্রাহ্য হইতে পারে, কেবল প্রদেশবিশেষের উপযোগী করিলে চলিবে না। এই সর্বভারতীয় পরিভাষা রচনার উদ্‌যোগ কেন্দ্রীয় সরকারেরই করা উচিত ছিল, কিন্তু এখন পর্যন্ত তাঁহারা এদিকে মন দেন নাই। পশ্চিমবঙ্গ, মধ্যপ্রদেশ ও যুক্তপ্রদেশে পরিভাষা সংকলিত হইতেছে। শুনিতেছি বোম্বাই বিহার ও উড়িষ্যাতেও শীঘ্র আরম্ভ হইবে।

(৩) সর্বভারতীয় পরিভাষা যেমনই হউক, এখন যেমন সংবাদপত্রাদিতে এবং লৌকিক প্রয়োজনে কতকগুলি প্রাদেশিক প্রতিশব্দ চলে (আইন আদালত, দারোগা ইত্যাদি) ভবিষ্যতেও সেরূপ চলিবে। 'বাজেট, পুলিস' প্রভৃতি অনেক ইংরেজী শব্দও চলিবে, অবশ্য কালক্রমে এইরূপ শব্দের অনেকগুলি লুপ্ত হইবে। যেমন পূর্বপ্রচলিত বহু ফারসী শব্দের এখন এই গতি হইয়াছে, অধ্যাপক নির্মলচন্দ্র তাহা দেখাইয়াছেন। আরও মনে রাখা উচিত—যে শব্দ বাঙালীর বোধ্য তাহা সর্বভারতের উপযোগী না হইতে পারে। বাংলায় সরবরাহ supply, কিন্তু হিন্দীতে এ অর্থ চলে না।

(৪) নূতন পরিভাষা সুবোধ্য হইবে, অর্থাৎ তাহা শুনিলেই উদ্দিষ্ট অর্থের

জ্ঞান হইবে এমন আশা করা বৃথা। বর্তমান ইংরেজী পরিভাষা কি শুনিলেই বোধগম্য হয়? Administrator-general & Official Trusteeর অর্থ কয়জন জানে? সকল ক্ষেত্রে শব্দের ব্যুৎপত্তি বা বাচ্যার্থ হইতে উদ্দিষ্ট অর্থ বোঝা যায় না, প্রয়োজনের বশেই আমরা নূতন শব্দের প্রয়োগ শিখি। 'সিনেমা' কাহাকে বলে তাহা সাধারণে স্বচক্ষে দেখিয়া বা পরের মুখে শুনিয়া শিখিয়াছে, শব্দটির ব্যুৎপত্তিগত অর্থ গতি, তাহা জানিবার প্রয়োজন হয় নাই। 'ব্ল্যাকআউট, সেলট্যাক্স, বেসামরিক সরবরাহ বিভাগ, কালোবাজার, মুদ্রাস্ফীতি', প্রভৃতির অর্থ দশ বৎসর পূর্বে কয়জন বুঝিতে পারিত? আমরা দায়ে পড়িয়া এগুলির অর্থ শিখিয়াছি। সর্বভারতীয় পরিভাষার সমস্ত (বা অধিকাংশ) শব্দ সর্ব প্রদেশে সুবোধ্য করা অসম্ভব, যাহাতে সর্ব প্রদেশে গ্রহণযোগ্য হয় সেই চেষ্টাই করা উচিত। নূতন শব্দ লোকে কালক্রমে ধীরে ধীরে শিখিবে, যেমন এক কালে ফারসী শব্দ এবং তাহার পর ইংরেজী শব্দ শিখিয়াছে।

(৫) বর্তমান ইংরেজী শব্দগুলির প্রতিশব্দে খাপছাড়া ভাবে নির্বাচন করিলে চলিবে না, এক-একটি নাম হইতে উদ্‌ভূত অন্যান্য নামেরও প্রতিশব্দ করিতে হইবে। শুধু Inspector নয়, Sub-Inspector, Inspector-general, Deputy Inspector-general প্রভৃতির সুসংগত প্রতিশব্দ চাই।

(৬) প্রকৃতি-প্রত্যয়-যোগে এবং সন্ধি-সমাসের সাহায্যে সংক্ষেপে পরিভাষা রচনার অসামান্য শক্তি সংস্কৃত ভাষার আছে। ফারসীরও অনেকটা আছে। সংস্কৃত-ফারসী মিশ্রিত খিচুড়ি পরিভাষাও হইতে পারে, কিন্তু তাহা গ্রাহ্য হইবার সম্ভাবনা অল্প। সংস্কৃত বা ফারসী বর্জন করিয়া পরিভাষা রচনার শক্তি কোনও প্রাদেশিক ভাষার নাই। সংস্কৃত ভাষা ভারতের সকল প্রদেশে মান্য এবং সংস্কৃত শব্দ সকল প্রাদেশিক ভাষাতেই সহজে স্থান পাইতে পারে। তামিল তেলেগু প্রভৃতি ভাষা সংস্কৃতজাত না হইলেও প্রচুর সংস্কৃত শব্দ আত্মসাৎ করিয়াছে। ভারতবর্ষে সংস্কৃতের যে প্রভাব ফারসীর তাহা নাই, বিশেষত দক্ষিণ ভারতে নগণ্য। শ্রীযুক্ত দুর্গামোহন ভট্টাচার্য মহাশয় তাঁহার 'পারিভাষিক শব্দের গঠন' প্রবন্ধে (আনন্দবাজার পত্রিকা, ২রা ফাল্গুন ১৩৫৪) সংস্কৃত ভাষার উপযোগিতা সম্বন্ধে বিস্তৃত আলোচনা করিয়াছেন। বিদেশীর শাসনকালে ভারতীয় প্রজা বিদেশী পরিভাষায় ক্রমে ক্রমে অভ্যস্ত হইয়াছে। নব ভারতে যাঁহাদের সংস্কৃতের সহিত সম্পর্ক

নাই তাঁহারাও কালক্রমে সংস্কৃতজাত পরিভাষা শিখিবেন। ইহার জন্য ভাষাজ্ঞান বা ব্যুৎপত্তিজ্ঞান অনাবশ্যক। ফারসী আরবী না জানিয়াও আমরা বহু ফারসী আরবী শব্দ শিখিয়াছি।

(৭) পশ্চিমবঙ্গে, মধ্যপ্রদেশে ও যুক্তপ্রদেশে সংস্কৃতের ভিত্তিতেই পরিভাষা সংকলিত হইতেছে। নির্বাচিত শব্দগুলি সকল ক্ষেত্রে সমান না হইলেও একই পদ্ধতি অনুসৃত হইতেছে। ইহা সুখের বিষয়, কারণ, উদ্দেশ্য ও আদর্শ যখন সমান, তখন ভবিষ্যৎ মিলিত আলোচনার ফলে একই শব্দাবলী গৃহীত হইবার সম্ভাবনা আছে।

(৮) উক্ত প্রদেশগুলিতে যে শব্দাবলী সংকলিত হইতেছে তাহা চূড়ান্ত নহে, মিলিত যুক্ত-আলোচনার ফলে অনেক পরিবর্তন হইবে, অতএব এক-একটি শব্দ সম্বন্ধে আপত্তি তুলিয়া এখন বিশেষ লাভ নাই। কেন্দ্রীয় সরকারের সম্মতি ভিন্ন সর্বভারতীয় পরিভাষার প্রতিষ্ঠা হইবে না। কেন্দ্রীয় কর্তাদের অভিরুচি কি প্রকার তাহা এখনও অজ্ঞাত। রাষ্ট্রভাষা হিন্দী হইবে কি হিন্দুস্থানী হইবে তাহা লইয়া এখনও বিবাদ চলিতেছে। গণপরিষদে হিন্দীর জয় হইলে সরকারী পরিভাষা সংস্কৃতপ্রধান হইবে তাহাতে সন্দেহ নাই। হিন্দুস্থানীর জয় হইলে ফারসী শব্দের বাহুল্য হইবে এবং সেরূপ পরিভাষা বাঙালী ওড়িয়া মারাঠী গুজরাটী দ্রাবিড়ী প্রভৃতির পক্ষে সংস্কৃত অপেক্ষা সুখবোধ্য সুখোচ্চার্য বা সুশ্রাব্য হইবে না। ইহাও সম্ভবপর যে প্রবল মতভেদের ফলে বর্তমান ইংরেজী পরিভাষাই বজায় থাকিবে। 'কেরানী, কনস্টেবল, নির্মাণবিৎ' ভাল, কিংবা 'করণিক, আরক্ষিক, বাস্তুকার' ভাল—এ বিতর্ক এখন তুচ্ছ। ভাবিবার বিষয় এই—ভারতীয় যুক্তরাষ্ট্রের রাজভাষার উপর কোন্ ভারতী ভর করিবেন, সংস্কৃত না ফারসী, না ইংরেজী?

❑

# বিদ্যালয়ের বাংলাভাষা

(১৩৫৯/১৯৫২)

এই নাম দিয়ে শ্রীযুক্ত কৃষ্ণদয়াল বসু একটি প্রবন্ধ সম্প্রতি 'শিক্ষা ও সাহিত্য' পত্রিকায় লিখেছেন। 'কথাসাহিত্য' আষাঢ় সংখ্যায় তার সম্বন্ধে আলোচনা আছে। তারই জের টেনে আমি কিছু বলছি। শিক্ষকতার অভিজ্ঞতা আমার মোটেই নেই। কিন্তু বহু কাল আগে যখন স্কুলে পড়তাম তখন বাংলা ভাষা শিক্ষার যে ব্যবস্থা ছিল তার দোষ-গুণ আমার মনে আছে। সেজন্য লেখকের যুক্তি বুঝতে আমার বাধা হয় নি।

কৃষ্ণদয়ালবাবুর এই কালোচিত প্রবন্ধটি শিক্ষাধিকারের কর্তাদের অবশ্যপাঠ্য। যাঁরা বাংলা শিক্ষায় গোড়া থেকে সুব্যবস্থা চান তাঁদের সকলেরই লেখকের মত ও প্রস্তাবগুলি সযত্নে বিচার করে দেখা উচিত। আলোচনার সুবিধার জন্য মূল প্রবন্ধ থেকে কিছু কিছু তুলে দিচ্ছি—

'আমি নিজে বাংলা চলিতভাষার অনুরাগী। কিন্তু বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা চলিতভাষার মোহ ত্যাগ করে তাদের প্রত্যেকটি রচনা সাধুভাষায় লেখা অভ্যাস করুক এই আমি চাই।...ছেলেবেলা থেকেই যেসব ছাত্র চলিতভাষা লিখতে শুরু করে তারা স্বভাবতই তদ্‌ভব দেশজ ও বিদেশী শব্দ আর বড়জোর গোটাকতক অতিপরিচিত সহজ সরল তৎসম শব্দ দিয়ে কাজ চালিয়ে যায় বলে অধিকাংশ তৎসম শব্দ অপ্রয়োজনে ও অব্যবহারে তাদের আয়ত্তের বাইরে চলে যায়। এর অনিবার্য পরিণাম...বাংলা সাহিত্যের বহু শ্রেষ্ঠ গ্রন্থ, বহু ক্লাসিক শ্রেণীর রচনা ছাত্রদের অনধিগম্য ও অপঠিত থেকে যায়।...আমার মতে বিদ্যালয়ের ছাত্রদের পক্ষে ভাষাশিক্ষার প্রয়োজনটাই মুখ্য, সাহিত্যদীক্ষার প্রয়োজন গৌণ।...বিদ্যালয়ে চলিত ভাষা যদি আদৌ না চালানো হয় তা হলে ছাত্রদের ব্যাকরণ শিক্ষার চাপটা অনেকখানি কমে যায়।...চলিতভাষা এখন কেবল গড়ে উঠছে, তার ব্যাকরণ এখনও সবটা লেখাই হয় নি।...নিম্নতম শ্রেণী থেকে অষ্টম মান পর্যন্ত পাঠ্যপুস্তকের গদ্যাংশ সাধুভাষায় লেখা হওয়া চাই—একটি নিবন্ধও চলিত ভাষায় লেখা হলে

চলবে না।...নবম ও দশম মানের জন্য একখানি সংকলন-পুস্তক এতকাল যেমন চলে আসছিল তেমনি চলুক।'

আমার বিশ্বাস, সাধুভাষা ক্রমশ অচল হয়ে আসছে, ভবিষ্যতে কেবল চলিতভাষাতেই বাংলা সাহিত্যের সকল প্রয়োজন মিটবে। এই বিশ্বাস সত্ত্বেও কৃষ্ণদয়ালবাবুর সমস্ত প্রস্তাব আমি গ্রহণীয় মনে করি। সাধুভাষায় সাহিত্য রচনা একদিন বন্ধ হবে। খবরের কাগজও চলিত ভাষায় লেখা হবে, কিন্তু গত দেড় শ বৎসরে সাধুভাষায় যে বিশাল বাংলা সাহিত্য গড়ে উঠেছে তার একটা বড় অংশ চিরায়ত বা ক্লাসিক হয়ে থাকবে। এই কারণে সাধুভাষা প্রত্ন হয়ে গেলেও তার চর্চা লোপ পাবে না।

এখন সাধু আর চলিত দুই রীতিতেই বাংলা ভাষা লেখা হচ্ছে। যদি ভবিষ্যতে চলিতভাষাই একমাত্র সাহিত্যিক ভাষা হয় তবে অষ্টম মান পর্যন্ত পাঠ্যপুস্তকে তা বর্জিত হবে কেন? কৃষ্ণদয়ালবাবু তার কারণ দেখিয়েছেন। তাঁর যুক্তির পরিপূরকরূপে কিছু বলছি।

বাংলা সাধুভাষা বহুজনের চেষ্টায় বহু কালে তার সর্বজনীন রূপ পেয়েছে। চট্টগ্রামের নবীনচন্দ্র সেন, ঢাকার কালীপ্রসন্ন ঘোষ, কলকাতার রমেশচন্দ্র দত্ত, মহারাষ্ট্রের সখারাম গণেশ দেউস্কর একই ভাষায় লিখেছেন। বিদ্যাসাগর, মহর্ষি দেবেন্দ্রনাথ, অক্ষয়কুমার দত্ত, বঙ্কিমচন্দ্র প্রভৃতি যে রীতির প্রবর্তন করেছেন পরবর্তী লেখকরা তারই অনুসরণ করেছেন। ভঙ্গীর বা স্টাইলের ভেদ থাকলেও তাঁদের রীতি একই। চলিতভাষার প্রভাবে, নূতনত্বের প্রয়াসে এবং গ্রাম্যতার সংক্রমণে আজকাল সাধুভাষাতেও কিছু বিকার এসেছে, তথাপি চলিতভাষার তুলনায় তা অধিকতর শৃঙ্খলিত। এই শৃঙ্খলা থাকায় সকল জেলার বাঙালীর পক্ষেই সাধুভাষা আয়ত্ত করা সহজ। এ ভাষার ব্যবহার ক্রমশ কমে গেলেও বহুকাল চলবে, সুতরাং বিদ্যালয়ের শিক্ষায় এই ভাষাই প্রশস্ত। আর সঙ্গে যদি চলিত ভাষাও শেখানো হয় তা হলে অল্পবয়স্ক ছাত্ররা দোটানায় পড়বে।

সাধুভাষার তুল্য সুশৃঙ্খল আর সর্বসম্মত হলে চলিতভাষাই বাংলা শিক্ষার একমাত্র বাহন হবে। তখন উচ্চতর শ্রেণীতে সাধুভাষা শেখালেই চলবে। কিন্তু বাংলাভাষার এই পরিবর্তন শীঘ্র হবে এমন সম্ভাবনা দেখি না। চলিতভাষার যতই প্রসার হক, এখনও তা নিয়ন্ত্রিত হয় নি। এই ভাষার যাঁরা

প্রধান সংস্থাপক—রবীন্দ্রনাথ ও প্রমথ চৌধুরী, তাঁদেরও শব্দাবলীতে সর্বত্র ঐক্য দেখা যায় না (করলাম, করলেম, করলুম, তাঁদের, তাঁদেরকে, কাকেও, কাউকে ইত্যাদি)।

চলিত ভাষার লক্ষণ সম্বন্ধে অনেকের ধারণা স্পষ্ট নয়। সর্বনাম, ক্রিয়াপদ, এবং কয়েকটি অসংস্কৃত বিশেষ্য বিশেষণ আর অব্যয় ছাড়া সাধুভাষার সঙ্গে তার কোনও প্রভেদ নেই। তৎসম শব্দ বেশী থাকলেই সাধুভাষা, আর তদ্‌ভব দেশজ বা বিদেশজ শব্দ বেশী থাকলেই চলিতভাষা হয় না। অনেকে মনে করেন, কলকাতা অঞ্চলের মৌখিক ভাষাই চলিতভাষা। এই ধারণা একবারেই ভুল। যেমন সাধুভাষা, তেমনি চলিতভাষাও সাহিত্যিক প্রয়োজনে উদ্‌ভূত ব্যবহারসিদ্ধ বা conventional লৈখিক ভাষা, ভাগীরথীতটবর্তী স্থানের মৌখিক ভাষার সঙ্গে তার কিছু সাদৃশ্য থাকলেও ঐক্য নেই। খাস কলকাতাবাসীর মুখের বুলি—গ্যালো রোব্‌বারে কোথায় ছেলে হ্যা? ভের বেতে বরযাত্তর গেশলে বুঝি? এই কথাই সাহিত্যোচিত চলিতভাষায় লেখা হবে—গেল (বা গত) রবিবারে কোথায় ছিলে হে? ভাইএর বিয়েতে বরযাত্র গিয়েছিলে বুঝি?

অনেক লেখক মনে করেন, তৎসম শব্দ যত বাদ দেওয়া যায় ততই ভাল। ভারতের বিভিন্ন ভাষাগুলির একমাত্র যোগসূত্র সংস্কৃত বা তৎসম শব্দাবলী। বহু অবাঙালী বাংলা সাহিত্য পড়ে থাকেন। তাঁদের অনেকের কাছে শুনেছি—বাংলা লেখায় সংস্কৃত শব্দ বেশী থাকলে তাঁদের বোঝবার সুবিধা হয়, বাংলায় বিকৃতরূপে আর বিকৃত অর্থে যে উর্দু বা আরবী-ফারসী শব্দ চলে তাতে তাঁদের সাহায্য হয় না। তৎসম শব্দ কমালে বিভিন্ন প্রদেশের সঙ্গে যে যোগসূত্র আছে তা ছিন্ন হবে, বাংলা ভাষার প্রসার কমে যাবে।

চলিতভাষা একটা স্বতন্ত্র ভাষা নয়, সাধুভাষারই কালক্রমিক সংস্করণ। সাধুভাষার পদ্ধতির সঙ্গে অনেক রফা করতে হবে, গ্রাম্যতা একবারে বাদ দিতে হবে, তবেই চলিতভাষা সর্বসম্মত প্রামাণিক সাহিত্যিক ভাষায় পরিণত হবে। অবশ্য সাহিত্যে সকল ভঙ্গীরই স্থান আছে। হুতোম পেঁচার সেকেলে বৈঠকী ভাষা, 'সম্বুদ্ধ' লিখিত কয়েকটি গল্পের বরিশালী ভাষা, সৈয়দ মুজতবা আলী সাহেবের সিলেটী-আরবী-ফারসী-জার্মন-ফ্রেঞ্চের বুকনি দেওয়া বিচিত্র আলাপের ভাষা, 'রূপদর্শী'র স্ল্যাং-বহুল আড্ডার ভাষা—সবই উপভোগ্য এবং সাহিত্যে স্থায়িত্ব পাবার যোগ্য। কিন্তু এ ধরণের লঘু ভাষা

রসাত্মক হলেও সর্বার্থসাধক নয়, পাঠ্যপুস্তকের যোগ্যও নয়। যাঁরা খ্যাতনামা সাহিত্যিক এবং গম্ভীর চলিত ভাষাতে লিখে থাকেন, তাঁদের মধ্যেও এমন লেখক বেশী নেই যাঁদের রচনায় সংস্কৃতেতর শব্দাবলীর ঐক্য আছে—যেমন ঐক্য সাধুভাষার অধিকাংশ লেখকদের রচনায় পাওয়া যায়। অল্পবয়স্ক ছেলেমেয়েদের পাঠ্যপুস্তকে সাধুভাষা আর চলিত ভাষা দুইই দিলে তারা দিশেহারা হয়ে একটা খিচুড়ি ভাষায় অভ্যস্ত হবে। রাজনীতি আর চলিত ভাষা দুটোই অপরিহার্য, কিন্তু একটু বেশী বয়সে চর্চা করাই নিরাপদ।

কৃষ্ণদয়ালবাবু নিম্ন শ্রেণীতে ব্যাকরণের চাপ কমাতে বলেছেন। এই প্রস্তাব সমীচীন মনে করি। শিশু যেমন শুনে শুনে মৌখিক ভাষা শেখে, অল্পবয়স্ক ছাত্র তেমনি বই পড়ে সাহিত্যিক বা লৈখিক ভাষা শিখবে। ব্যাকরণ একটি analytical শাস্ত্র, 'ব্যাকরণ'-এর ব্যুৎপত্তিগত অর্থই বিশ্লেষণ। আগে সংঘটন অর্থাৎ বাক্যরচনা, তার পর বিশ্লেষণ বা ব্যাকরণ শেখাই যুক্তিসংগত। ছাত্র যা পড়বে তা থেকেই বানান, শব্দরূপ, ধাতুরূপ, সন্ধিসমাসবদ্ধ পদ, বাক্যরীতি ইত্যাদি শিখবে। প্রাথমিক ব্যাকরণে কৃৎ তদ্ধিত আর সমাস প্রকরণের দরকার দেখি না। ইংরেজী ভাষাতেও নানারকম সমাস আছে (ষষ্ঠীতৎপুরুষ—sunlight, কর্মধারয়—hot bag, বহুব্রীহি—blockhead, অলুক্—son-in-law ইত্যাদি। কিন্তু ইংরেজী প্রাথমিক ব্যাকরণে সমাস-প্রকরণ থাকে না অথবা সংক্ষেপে থাকে। ছাত্র যদি ভবিষ্যতে সাহিত্যিক হয় এবং নূতন নূতন শব্দ আর সমাসবদ্ধ পদ রচনা করতে চায়, তবে তাকে ভাল করে ব্যাকরণ শিখতেই হবে। কিন্তু এই শিক্ষা উচ্চতর শ্রেণীতে হওয়াই ভাল।

❑

---

**বনফুলকে লিখিত চিঠি।** এই সময়ে প্রকাশিত 'বনফুলের গল্পসংগ্রহ' গ্রন্থের ভূমিকারূপে মুদ্রিত। —সঃ

# ছোটগল্প বলতে কি বোঝায়

(১৩৬২/১৯৫৬)

ছোট গল্প বললে কি বোঝায়—আপনার এই প্রশ্ন শুনেই মুখে উত্তর আসে—মানে তো স্পষ্ট, যেমন ছোট এলাচ ছোট সাহেব ছোট লোক, তেমনি ছোট গল্প। কিন্তু এ উত্তর অচল। কত ছোট? কিসের চাইতে ছোট? ছোট হলে শুধু আকার কমে যায়, না গুণও বদলায়? গল্প মানে কি?

আধুনিক বাংলা ভাষা ইংরেজীর অনুগামিনী ল্যাংবোট। ইংরেজী শব্দের যে অর্থব্যাপ্তি বা connotation, বাংলা প্রতিশব্দেরও ঠিক তাই হওয়া চাই। আজকাল 'প্রতিভার লক্ষণ' লিখলে চলে না, Promise-এর মাছি-মারা নকলে লিখতে হবে প্রতিভার প্রতিশ্রুতি।' ভবিষ্যতে হয়তো আমরা হিন্দীর বশে চলব, কিন্তু আপাতত ইংরেজীই বাংলার প্রভু। অতএব নভেল আর স্টোরি শব্দের মানে আগে বুঝতে হবে।

বাংলায় গল্প কথা কাহিনী সমার্থক। মহাভারতের প্রকান্ড আখ্যান গল্প, কথামালার ক্ষুদ্র আখ্যানও তাই। ইংরেজীর তরজমা করে আমরা নভেলকে উপন্যাস আর স্টোরিকে গল্প বলি। এককালে রোমান্স অর্থে রমন্যাস চলত, কিন্তু আজকাল শোনা যায় না। সমালোচকরা লিখে থাকেন—'অমুক রচনাটি প্রকৃত পক্ষে বড় গল্প, উপন্যাস বলা চলে না।' অতএব গল্প বড় হলেই উপন্যাস হয় না। কিন্তু উপন্যাস ছোট হলে কি গল্প হয়?

Concise Oxford Dictioneryতে novelএর অর্থ—fictitious prose narrative of sufficient length to fill one or more volumes, portraying characters & actions representative of real life in continuous plot. ওই অভিধানে storyর অর্থ—tale of any length told or printed in prose or verse of actual or fictitious events, legends, myth, anecdote, novel, romance.

উক্ত সংজ্ঞার্থ অনুসারে রূপকথা পুরাণকথা কিংবদন্তী নকশা বা স্কেচ, নভেল প্রভৃতি ছোট বড় সব রকম আখ্যান স্টোরির অন্তর্গত, কিন্তু নভেলে বাস্তবতুল্য মানব-জীবনের একটানা বর্ণনা থাকা চাই। বাংলার উপন্যাস

বললে মোটামুটি বোঝায়—কয়েকজন পাত্রপাত্রীর জীবন ও চরিত্রের আনুপূর্বিক বিবরণ। উপন্যাসে মধ্য ঘটনাবলীই প্রধান, কিন্তু আদি ও অন্ত্য ঘটনারও অল্পাধিক বিবরণ আবশ্যক। পক্ষান্তরে গল্পে আদি মধ্য অন্ত্য যেখান থেকে হক এক খণ্ড ঘটনা দেখালেও চলে।

ইংরেজী স্টোরি শব্দ আজকাল অত্যন্ত ব্যাপক অর্থে চলছে। অনেক ম্যাগাজিনে স্টোরি নামে এমনি রচনা ছাপা হয় যা সাধারণ বাঙালী পাঠকের বিচারে গল্প নয়। কৌতূহলজনক চিত্তাকর্ষক বা চিন্তার উদ্দীপক ক্ষুদ্র ঘটনার বিবরণও স্টোরি। বিষয়টি অসম্ভব হলেও ক্ষতি নেই। রবীন্দ্রনাথের 'কর্তার ভূত' আর আপনার (*বনফুলের*) 'জ্যামিতিক গল্প ক খ গ' নিঃসন্দেহে স্টোরি।

অতএব গল্প বা স্টোরির অর্থ উপন্যাস বা নভেলের চাইতে ব্যাপক। উপন্যাস গল্পের অন্তর্গত, কিন্তু গল্প মাত্রই উপন্যাস নয়। গল্পের আকার যাই হক, তার বিষয় অসংখ্য। অধিকাংশ উপন্যাসের উপজীব্য বিরহ-মিলন-কথা। যাতে প্রেমিক-প্রেমিকার সম্পূর্ণ ও সবিস্তার বিবরণ থাকে তাই সবচেয়ে জনপ্রিয়। বহুকাল পূর্বে একটি ইংরেজী ছড়া শুনেছিলাম, কার তৈরি জানি না। এই ছড়াটিকে যাবতীয় মিলনান্ত প্রেমোপন্যাসের ঘনীভূত নির্যাস বলা যেতে পারে—

Mister Miss
Meet, kiss.
More kisses
Mr. & Mrs.

প্রেম (মামুলী ও বিকৃত) বহুকাল কথাসাহিত্যের প্রধান অবলম্বন ছিল, কিন্তু এখন তার প্রবল প্রতিদ্বন্দ্বী দাঁড়িয়েছে খুন চুরি প্রভৃতি অপরাধ এবং রোমাঞ্চকর রহস্য। ডিটেকটিভ কাহিনীর পাঠক সব দেশেই বেশী, কিন্তু বাঙালী রচয়িতা এখনও কোনান ডয়েল এডগার ওআলেস প্রভৃতির তুল্য মর্যাদা পান নি। ইংরেজী গল্পের বিষয়ের সীমা নেই, Erewhon, Perguin Island, Animal Farm প্রভৃতি রূপক গল্প খুব জনপ্রিয়। বাঙালী পাঠকের রুচির বৈচিত্র্যও পূর্বের তুলনায় বেড়ে গেছে।

সংস্কৃতে কবি বললে কথাকারও বোঝায়। যিনি রসের উপলব্ধি করেন এবং নিজ রচনার দ্বারা সেই রস অন্যের মনে সঞ্চারিত করেন তিনিই কবি।

(ভাগ্যক্রমে রসের ইংরেজী নেই)। কাব্যকার আর কথাকার দুজনেই রসের ভাবক ও সঞ্চারক, যদিও তাঁদের কলাবিধি পৃথক। যে লেখক শুধু পাঠকের রুচির বশে চলেন তিনি পেশাদার মাত্র। যিনি নিজের নব নব রসানুভূতি ব্যক্ত করে পাঠকের রুচি প্রভাবিত করতে পারেন তিনিই শ্রেষ্ঠ লেখক।

বিষয়ের বৈচিত্র্যে আপনি আমাদের কথাকারদের মধ্যে অদ্বিতীয়। বাস্তব, কাল্পনিক, অসম্ভব, রূপক, প্রতীকময়, সব রকম রচনাই আপনার আয়ত্ত। আপনি যা লেখেন তা ছোট গল্প কি বড় গল্প কি উপন্যাস তার বিচার নিরর্থক। গদ্যপদ্যময় চম্পূকাব্য 'মৃগয়া', অলৌকিক রূপক 'বৈতরণী তীরে', বিচিত্র চরিত্রচিত্র যেমন 'নাথুনীর মা, ছোট লোক, বিজ্ঞান, দেশী ও বিলাতী', সবই আপনার সার্থক সৃষ্টি। অতিকায় প্রাণীর মতন কালবশে মহাকাব্য লোপ পেয়েছে। আমার বিশ্বাস, মহোপন্যাসও ক্রমশ লোপ পাবে, ছোট রচনাতেই সুধীজনের আকাঙ্ক্ষা তৃপ্ত হবে। ভূরিভোজী পাঠক-পাঠিকার জন্য আপনি 'জঙ্গম' লিখে প্রচুর ক্যালরি সরবরাহ করুন। কিন্তু মিতাহারীও অনেক আছে, তাদের জন্য নানাবিধ জীবনীর রসও লঘুমাত্রায় পরিবেশন করতে থাকুন।



# ভুল নাম ও নকল জিনিস

(১৩৬৩/১৯৫৬)

সম্প্রতি দিল্লিতে লোকসভায় একজন সদস্য প্রশ্ন করেছিলেন, বনস্পতিকে ভেজিটেবল ঘি বলা চলবে কিনা। ডক্টর রঘুবীর তার উত্তরে বলেন, ভেজিটেবল ঘি নামে কোনও বস্তু নেই, জিনিসের ভেজালের চাইতে নামের ভেজাল বেশী অনর্থকর।

নামের ভেজাল অর্থাৎ শব্দের অপপ্রয়োগ চিরকালই চলে আসছে। অনেক ভুল নাম কালক্রমে ভাষায় স্থায়িত্ব পায় এবং সাধারণত তাতে বিশেষ ক্ষতি হয় না। কিন্তু ক্ষেত্রবিশেষে ভুল নামের সুযোগে নিকৃষ্ট নকল জিনিস বাজারে প্রচলিত হয়।

তৈল শব্দের মূল অর্থ তিল থেকে উৎপন্ন, অর্থাৎ তিল তৈল। ইংরেজী অয়েল শব্দের উৎপত্তি, লাটিন অলিয়ম থেকে, যার মৌলিক অর্থ অলিভজাত, অর্থাৎ অলিভ অয়েল। কিন্তু কালক্রমে অর্থ প্রসারিত হয়েছে, এখন স্নেহদ্রব্য বা তত্তুল্য বস্তুমাত্রই তৈল বা অয়েল, সরষের তেল তার্পিন কেরোসিন সবই এই নামে চলে। তালবৃন্তের মূল অর্থ তালগাছের ডাল, তা থেকে হল তালপাতার পাখা; তার পর সংস্কৃত ভাষায় পাখামাত্রই তালবৃন্ত নাম পেল।

অজ্ঞতার জন্য অনেক ভুল নাম চালানো হয়। কয়েকটি ইংরেজী অভিধানে ট্যাবলয়েড শব্দের অর্থ দেওয়া হয়েছিল—ঔষধাদির চাকতি, অর্থাৎ ট্যাবলেট। ট্যাবলয়েড শব্দের যাঁরা প্রবর্তক তাঁরা উকিলের চিঠি দিয়ে জানালেন যে ওই নামে শুধু তাঁদের তৈরি জিনিস বোঝায়, অভিধানে ব্যাপক অর্থ দিয়ে ক্রেতাকে বিভ্রান্ত করা হয়েছে। তখন অভিধান সংশোধিত হল।

একটি বিশেষ কম্পানির প্রস্তুত বীজঘন বস্তুর পেটেন্ট নাম ফিনাইল। কিন্তু সাধারণ লোকে ওই রকম সকল বস্তুকেই ফিনাইল বলে। থার্মস একটি বিশেষ কম্পানির প্রস্তুত জিনিসের নাম, কিন্তু সাধারণ লোকে সব ভ্যাকুয়ম ফ্লাস্ককেই থার্মস বলে। ভ্যাসেলিন নাম একটি আমেরিকান কম্পানির পেটেন্ট, কিন্তু লোকে অনুরূপ সকল বস্তুকেই ওই নাম দিয়েছে। প্রায় পঁচিশ

বৎসর পূর্বে কেড্‌স নামক এক আমেরিকান কম্পানির ক্যাম্বিসের জুতো এদেশে আসত। এখন আর আসে না, কিন্তু অনেক শিক্ষিত লোকেরও ধারণা, কেড্‌স মানেই ক্যাম্বিসের জুতো।

কাগজে দশ-বারো টাকা দামের নাইলন (বা নিলন) শাড়ির বিজ্ঞাপন দেখতে পাই। ও দামে একজোড়া নাইলনের মোজাও হয় না। রেয়ন বা নকল রেশমের শাড়িকে নাইলন নাম দিয়ে ক্রেতাকে বিভ্রান্ত করা হচ্ছে।

ময়রাকে যদি প্রশ্ন করি, মিষ্টান্নে যে হলদে রং দাও তা কি জিনিস? সে বলে, জাফরান। অনেক ময়রাই মনে করে হলদে রং মাত্রই জাফরান। কুঙ্কুম শব্দের অর্থ জাফরান। যেমন চন্দন ঘষে তিলকচর্চা হয় তেমনি এককালে মেয়েরা কুঙ্কুম অর্থাৎ জাফরান বেটে তার টিপ পরত। বাইশ বৎসর আগে মাদ্রাজের মেয়েদের তা পরতে দেখেছি। আধুনিক বাঙালী মেয়ে যাকে কুঙ্কুম বলে তাতে জাফরানের লেশ নেই, যে-কোনও খয়ের রঙের পিষ্ট বস্তু এই নামে চলে। অজ্ঞতার ফলে কুঙ্কুম শব্দের মানে বদলে গেছে।

খাঁটি সোনা খুব নরম, অল্পাধিক খাদ না মেশালে অলংকার গড়া যায় না। কলিকাতা বিশ্ববিদ্যালয় আজকাল যে জগত্তারিণী স্বর্ণপদক দেন তা নাইন ক্যারাট গোল্ডের, অর্থাৎ তার ভরিতে দশ আনা খাদ। এই ভেজাল সোনার মেডালকে গোল্ড মেডালই বলা হয়। কিন্তু দোকানদার যদি সের পিছু দশ ছটাক ভেজাল দেওয়া জিনিসকে ঘি নামে চালায় তবে সে আইন অনুসারে দণ্ডনীয় হবে। মেডাল খাবার জিনিস নয়, সেজন্য তাতে ভেজাল থাকলে আইন ভঙ্গ হয় না।

অনেক ভুল নাম প্রয়োগসিদ্ধ বা আইনসম্মত। অনেক নামে অজ্ঞতা প্রকাশ পেলেও ক্ষতি বিশেষ কিছু হয় না। কিন্তু সাগুদানা বা এরারুট নামের অপপ্রয়োগ অনর্থকর। স্টার্চ (শ্বেতসার বা পালো) অনেক রকম উদ্‌ভিজ্জ বস্তু থেকে প্রস্তুত হয়, যেমন আলু চাল গম ভুট্টা টাপিওকা (কাসাভা বা শিমুল-আলু), শটি ইত্যাদি। যদি সুশোধিত হয় তবে গুণের বেশী তারতম্য দেখা যায় না। তাল-বর্গীয় সাগু গাছের মজ্জা থেকে যে স্টার্চের দানা প্রস্তুত হয় তাই সাগুদানা। ক্যানা বা সর্বজয়া শ্রেণীর এক রকম গাছের মূল থেকে তৈরি স্টার্চের নাম এরারুট (অ্যারোরুট)। আসল সাগু আর এরারুট অন্যান্য শোধিত স্টার্চের তুলনায় বেশী লঘুপাক কিনা তার বোধ হয় কোনও বৈজ্ঞানিক পরীক্ষা হয় নি। সাধারণে গতানুগতিক ভাবে বিশ্বাস করে যে

চিনির চাইতে মিছরি বেশী উপকারী, তাল-মিছরি আরও উপকারী; তেমনি মনে করে, সুপাচ্যতায় সাগু আর এরারুট শ্রেষ্ঠ। সম্ভবত এই শ্রেষ্ঠতা কাল্পনিক, সকল বিশুদ্ধ স্টার্চই প্রায় সমান পাচ্য।

কিন্তু গুণের তারতম্য থাকুক বা না থাকুক, সাগু আর এরারুট নামে অন্য স্টার্চ বিক্রয় করা প্রতারণা। অনেক বৎসর পূর্বে কোনও অসাধু ব্যবসায়ীর মাথায় এল—আসল সাগুর দরকার কি, টাপিওকার পালো থেকে দানা তৈরি করলেই চলবে, দেখতে আর খেতে একই রকম হবে। এককালে এই নকল জিনিস কোনও কোনও দোকানে কেচুয়া দানা নামে বিক্রি হত, কিন্তু পরে তা সাগুদানা নামেই চলে গেল। এখনকার অনেক দোকানদারও জানে না যে সে নকল জিনিস বেচছে। সাগুদানা নামে লোকে যা কেনে তা টাপিওকার দানা আর এরারুট নামে যা কেনে, তা ভুট্টার স্টার্চ (কর্ন ফ্লাওআর) অথবা টাপিওকার স্টার্চ।

দোকানদার আর জনসাধারণ যাতে সাগুদানা আর এরারুট নামের অপপ্রয়োগ না করে তার ব্যবস্থা হওয়া উচিত। টাপিওকার দানা আর ভুট্টা প্রভৃতি থেকে তৈরি স্টার্চ নিষিদ্ধ করার দরকার নেই, কারণ কোনওটি *অখাদ্য নয়। কিন্তু এমন আইন হওয়া* উচিত যাতে খাদ্যবস্তু মাত্রই যথার্থ নামে বাজারে চলে। টাপিওকা-দানা, কাসাভা-দানা, শিমুল-দানা বা পালো-দানা নাম চলতে পারে। সবরকম স্টার্চের সাধারণ নাম শ্বেতসার বা পালো দিলে দোষ হবে না।

ভারত সরকার সিন্থেটিক রাইস নাম দিয়ে চালের অনুকল্প তৈরির চেষ্টা করছেন। সম্প্রতি বিলাতী 'নেচার' পত্রে তার গবেষণার বৃত্তান্ত ছাপা হয়েছে। এর প্রধান উপাদান টাপিওকার পালো আর চীনাবাদামের খোল। এই নকল চালের রূপ আর পুষ্টিগুণ নাকি চালের মতই হবে। তথাপি এ জিনিসকে সিন্থেটিক রাইস নাম দেওয়া অন্যায়। আজকাল রাসায়নিক প্রক্রিয়ায় যে নীল (ইন্ডিগো), কর্পূর, মেন্থল প্রভৃতি প্রস্তুত হচ্ছে তার আণবিক গঠন আর গুণ স্বভাবজাত বস্তুর সমান বা প্রায় সমান, সেজন্য সিন্থেটিক (সংশ্লেষিত) বিশেষণ সার্থক। কিন্তু সিন্থেটিক চাল ডাল মাছ মাংস ডিম প্রস্তুত করা মানুষের অসাধ্য। নকল চাল যতই সুখাদ্য হক, তা সিন্থেটিক হতে পারে না, তাকে ইমিটেশন রাইস বা নকল চালই বলা উচিত।

❑

# বঙ্গ-বিহার

(১৩৬২/১৯৫৬)

মানুষ সব চেয়ে ভালবাসে আত্মীয়-স্বজনকে, তার পর যথাক্রমে নিজের সমাজ জাতি আর দেশের লোককে। বসুধার সকলকেই যাঁরা কুটুম্ব জ্ঞান করেন তাঁরা সংখ্যায় নগণ্য। সাধারণ মানুষের প্রীতির ক্ষেত্র সংকীর্ণ, কিন্তু তা অপরাধ নয়। বিহারের যেসব জেলা প্রধানত বাংলাভাষী তা পশ্চিম বাংলার অন্তর্গত হক—এই কামনা বাঙালীর পক্ষে অতি স্বাভাবিক।

কিন্তু আজ যদি বিহার সরকার হঠাৎ উদার হয়ে বাঙালীর আকাঙ্ক্ষা পূর্ণ করেন তা হলেই কি আমাদের অভাব মিটবে, দেশে সমৃদ্ধি আসবে? নানা উপলক্ষ্যে পশ্চিম বাংলায় হিন্দীভাষীর প্রবেশ বহুকাল থেকে অব্যাহত আছে। শ্রমসাধ্য জীবিকায় এবং ব্যবসায়ের ক্ষেত্রে বাঙালী পরাভূত হয়েছে, বিহারী ওড়িয়া পঞ্জাবী মারোয়াড়ী মাদ্রাজী গুজরাটী প্রভৃতির সংখ্যা ক্রমশ বাড়ছে, এবং এই সব বিদেশীর অনেকে স্থায়ী অধিবাসী হয়ে যাচ্ছে। পশ্চিম বাংলার প্রধান প্রধান নগরে যেসব অবাঙালী স্থায়ী ভাবে বাস করেন তাঁদের মধ্যে প্রবল প্রতিপত্তিশালী লোক অনেক আছেন। সম্প্রতি উদ্‌বাস্তুর আগমনে বাংলাভাষীর সংখ্যা কিছু বেড়েছে কিন্তু বাঙালীর প্রভাব বাড়ে নি। এমন সম্ভাবনা অমূলক নয় যে অদূর ভবিষ্যতে এদেশে অবাঙালীর সংখ্যা ও প্রভাব আরও বাড়বে। উত্তর আমেরিকা, অস্ট্রেলিয়া, দক্ষিণ আফ্রিকা, সিংহল প্রভৃতি রাষ্ট্র আইন করে বিজাতির অনুপ্রবেশ দমন করেছে, কিন্তু ভারতের কোনও প্রদেশের এমন অধিকার নেই যে অন্য প্রদেশবাসীর আগমন রোধ করে। অতএব পশ্চিম বাংলা উত্তরোত্তর বহুভাষী বহুজাতির দেশে পরিণত হবে। বিহার প্রভৃতি প্রদেশেও অনেক বাঙালী আছেন, কিন্তু এককালে তাঁদের যে প্রভাব ছিল এখন তা নেই।

এ কথা অস্বীকার করা যায় না যে শ্রমসাধ্য কর্মে বিমুখতা, ব্যবসায়ে অপটুতা, এবং অন্য বহু ক্ষেত্রে উদ্যমের অভাবে প্রবাসে আর স্বদেশে বাঙালী ক্রমশ ক্ষীণবল হচ্ছে। অধিকাংশ বাঙালীর মনে এই ভয় আছে যে বঙ্গ-বিহার একরাজ্য হলে আমাদের আত্মরক্ষার যেটুকু রাজনীতিক শক্তি আছে তাও খর্ব

হবে, এবং স্বাধীনতালাভের পূর্বে লীগ-সরকারের আমলে হিন্দু বাঙালীর যে দুর্দশা হয়েছিল তাই ফিরে আসবে। লক্ষ্য করবার বিষয়—সংযোগের প্রস্তাবে অধিকাংশ বাঙালী ভয় পেয়েছেন, কিন্তু অধিকাংশ বিহারী খুশী হয়েছেন।

যাঁদের উদ্‌যোগে স্বাধীন ভারত রাষ্ট্র গঠিত হয়েছে তাঁরা কোনও প্রদেশের সংকীর্ণ নীতি বাঞ্ছনীয় মনে করেন না। প্রদেশ ভাগের প্রধান লক্ষ্য—প্রশাসনের সৌকর্য, শিল্পের প্রতিষ্ঠা, কৃষির বিস্তার ইত্যাদি সর্বহিতকর কর্ম, ভাষার ঐক্য অপেক্ষাকৃত গৌণ। ভারতীয় প্রজা অবাধে সকল রাজ্যে প্রবেশ করবে, বসতি করবে, সর্বত্র সমান অধিকার পাবে, সেই সঙ্গে তার নিজের ভাষা আর সংস্কৃতিগত বৈশিষ্ট্য বজায় রাখবে—এই হচ্ছে সংযুক্ত ভারত রাষ্ট্রের নীতি। ভাষার ঐক্য অনুসারে প্রত্যেক প্রদেশ ভাগ করা অসাধ্য, একভাষী প্রদেশও কালক্রমে বহুভাষী হয়ে যাবার সম্ভাবনা আছে। অতএব, বিভিন্ন ভাষা ধর্ম সংস্কৃতি ও আচারের একত্র অবস্থান উদারভাবে মেনে নেওয়াই সকল প্রদেশবাসীর কর্তব্য।

সংযুক্ত বঙ্গ-বিহার সম্বন্ধে শঙ্কার মূলে আছে—(১) জীবিকার নানা ক্ষেত্রে বাঙালীর উদ্যম আর পটুতার অভাব, (২) বিহারবাসীর সংখ্যাধিক্য জনিত প্রাধান্য। প্রথম কারণটি দূর হলে দ্বিতীয়টিরও গুরুত্ব থাকবে না। বাঙালী যদি অধিকাংশ ব্যবসায় আর শ্রমসাধ্য কাজ বিদেশীকে ছেড়ে দিয়ে চাকরি ওকালতি ডাক্তারি শিক্ষকতা গ্রন্থরচনা প্রভৃতি কয়েকটি বাছা বাছা বৃত্তি অবলম্বন করে, এবং অতিমাত্র ভাবালু হয়ে নাচ গান সিনেমা আর গুরু-গুর্বী নিয়ে মেতে থাকে, তবে কেবল ভাষার গণ্ডি টেনে আত্মরক্ষা করতে পারবে না, নিজের দেশেও তাকে দুর্বল পরাপেক্ষী হয়ে থাকতে হবে। অতএব আত্মরক্ষার প্রয়োজনেই বাঙালীকে উদ্যমী আর পরিশ্রমী হতে হবে। একভাষী বা বহুভাষী কোনও প্রদেশেই শক্তিশালী স্বাবলম্বী বাঙালীর ভয় থাকবে না।

আমার মনে হয়, বঙ্গ-বিহার একীকরণের প্রস্তাব সরাসরি প্রত্যাখ্যান করা উচিত নয়, আবার হঠাৎ একীকরণও বাঞ্ছনীয় নয়। একীকরণ আমাদের

---

প্রবন্ধটি বঙ্গ-বিহার সংযুক্তীকরণের প্রস্তাব প্রসঙ্গে লিখিত। ১৯৫৬ সালে ভাষাসমস্যা ও রাজ্য পুনর্গঠন নিয়ে সারা ভারতে অশান্তি দেখা দেয়। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় এই অশান্তি দূরীকরণের জন্য বঙ্গ-বিহার সংযুক্তিকরণের প্রস্তাব দেন। বুদ্ধিজীবীদের মধ্যে এই নিয়ে বহু মতানৈক্য দেখা দেয়। শেষ পর্যন্ত খেজুরী উপনির্বাচনে কংগ্রেস পরাজিত হলে এই প্রস্তাব প্রত্যাহৃত হয়। —সঃ।

আদর্শ ও সাধনার বিষয় হয়ে থাকুক। দুই প্রদেশের সংযোগের ফলে বহু সমস্যার সমাধান হয়ে যাবে এবং উভয়েরই কল্যাণ হবে। যদি ভবিষ্যতে আসাম উড়িষ্যা আর ত্রিপুরাও বঙ্গ-বিহারের সঙ্গে যুক্ত হয়, তবে আরও ভাল। কিন্তু সংযোগ এখনই সাধ্য নয়, তার ক্ষেত্র প্রস্তুত হয় নি। আদর্শ মনে রেখে বাঙালী আর বিহারী ভবিষ্যৎ মিলনের জন্য সচেষ্ট হক। বিহারনিবাসী বাঙালীর ক্ষোভের যেসব কারণ আছে, বিহার সরকার তা দূর করুন। পশ্চিমবঙ্গানিবাসী বিহারীর যদি কিছু অভিযোগ থাকে, তারও প্রতিকার এদেশের সরকার করুন। হিন্দীকে রাষ্ট্রভাষা করবার সঙ্কল্প অনির্দিষ্ট কালের জন্য মুলতুবী রাখা হক, তাতে বাঙালীর হিন্দীপ্রভুত্বের ভয় কমবে। অন্তত পাঁচ বৎসর বিহার আর পশ্চিম বাংলার কোর্টশিপ ও আত্মশুদ্ধি চলুক। এই পরীক্ষা-কালের মধ্যে যদি মনোমালিন্য দূর হয়, তবেই দুই প্রদেশের সংযোগ সাধ্য হবে। কতকগুলি সংলগ্ন রাজ্য নিয়ে যে মণ্ডল বা Zone গঠনের প্রস্তাব নেহরুজী করেছেন, তার দ্বারা ভবিষ্যৎ মিলনের পথ সুগম হবে।

মার্কিন যুক্তরাজ্যে যেসব ইওরোপীয় জাতি বসতি করেছে তারা দুই পুরুষের মধ্যেই মাতৃভাষা ভুলে গিয়ে ইংরেজী ভাষা আত্মসাৎ করেছে এবং অন্যান্য প্রজার সঙ্গে মিশে গেছে। ওলন্দাজ রুজভেল্ট এবং জার্মান আইজেনহাওয়ার অসম্পূর্ণভাবে মার্কিন হয়ে গেছেন। ভারতবাসী অত সহজে ভাষা আর সামাজিক প্রথা বদলাতে পারে না, সেকারণে সম্পূর্ণ একীভবন এখন অসম্ভব। কিন্তু চেষ্টা থাকলে কালক্রমে তাও ঘটতে পারে। ততদিন 'বৈচিত্র্যের মধ্যে মিলন'ই ভারতীয় প্রজার সাধনীয় হক, কিন্তু বৈচিত্র্যে যেন ভেদবুদ্ধি আর বিদ্বেষ না আসে। মার্কিন রাষ্ট্রের মতন সর্বাঙ্গীণ মিলন অসম্ভব হলেও দ্বিভাষী কানাডা আর ত্রিভাষী সুইৎসারল্যান্ডের মতন মিলন অসাধ্য হবে কেন?



# সাহিত্য-সংস্কার

(১৩৫৬/১৯৪৯)

সব দিকে শুভলক্ষণ দেখা যাইতেছে। হিন্দু-মুসলমানের বিবাদ মিটিয়াছে, মিস মেয়ো অনুতাপে দগ্ধ হইতেছেন, স্টেটসম্যান বর্জন ও ইংলিশম্যানের অর্জন জোর চলিতেছে, রিফর্ম কমিশনও নিশ্চয় বয়কট হইবে। কিন্তু আসল কাজই বাকী রহিয়াছে—খুড়ার গঙ্গাযাত্রা।

সজ্ঞানে তীরস্থ করার উপযোগী খুড়া পাওয়া দুর্লভ। কিন্তু বিস্তর লেখক আছেন, ছোট বড় মাঝারি,—তাঁদের দুরস্ত করাই এখন মস্ত কাজ। লেখকগণের নিজের চরিত্র সংশোধনের কথা বলিতেছি না। কিন্তু তাঁদের সৃষ্ট নায়ক-নায়িকার চরিত্র, তারা কি বলে কি করে, তাহা উপেক্ষার বিষয় নয়।

গীতায় ভগবান একটি খাঁটী কথা বলিয়া গেছেন—কিং কর্ম কিং অকর্মেতি কবয়োইপাত্র মোহিতাঃ—অর্থাৎ কি কর্ম আর কি অকর্ম সে বিষয়ে কবিদের কাণ্ডজ্ঞান নাই। এই কাণ্ডজ্ঞানের অভাবে যে সব অনর্থ ঘটিয়াছে বা ঘটিতে পারে তার প্রতিকার আবশ্যক। আমাদের প্রথম কর্তব্য—বড় বড় লেখকগণ যা লিখিয়া ফেলিয়াছেন তার একটা গতি করা। দ্বিতীয় কর্তব্য—ভবিষ্যতে যাঁরা লিখিবেন তাঁদের জন্য একটি আদর্শ-নির্দেশ।

ছোট-খাটো লেখকগণ ধর্তব্য নন, কারণ তাঁদের লেখা কালক্রমে আপনিই মুছিয়া যাইবে। কিন্তু যাঁরা সম্রাট, তাঁদের লেখা আবশ্যক মত সংস্কার করা অবশ্যকর্তব্য। শুনিয়াছি রবীন্দ্রনাথ তাঁর লেখা দূরে থাক তাঁর গানের সুরেও কাহাকেও হস্তক্ষেপ করিতে দিতে চান না। যদি সত্য হয় তবে দুঃখের বিষয়। স্টিভেনশন প্রথমে যে রেলগাড়ির এঞ্জিন সৃষ্টি করেন তার চিম্‌নি ছিল চার হাত, হেলিয়া দুলিয়া কোনও গতিকে গজেন্দ্রগমনে ঘণ্টায় পাঁচ-দশ মাইল চলিত। আর এখনকার পঞ্জাব বম্বে মেলের এঞ্জিন দেখ, কি পরিবর্তন। কিন্তু স্টিভেনশনের মর্যাদা কিছুই কমে নাই। যদি রবীন্দ্রনাথের বাউলের সুর ওস্তাদ-পরম্পরায় সংস্কৃত হইয়া বাগেশ্রী-চৌতালে পরিণত হয়, তবে তাঁর ক্ষুণ্ণ হওয়া অনুচিত, কারণ ক্রমোন্নতিই জগতের নিয়ম। যদি কোন দক্ষ ব্যক্তি গোরার উন্নত সংস্করণে পরেশবাবুর বড় মেয়ে লাবণ্যর সঙ্গে পানুবাবুর

বিবাহ দেয়, তবে দেখিতে শুনিতে ভালই হয়। অধিকন্তু, যদি রেললাইনের উপরেই সানাই বাজাইয়া মোটর চালানো যায়, অর্থাৎ নরেশচন্দ্রের কমলের সঙ্গে যদি শরৎচন্দ্রের কিরণময়ীর শুভবিবাহ সংঘটিত হয় এবং তদুপলক্ষে যতীন্দ্র সিংহ মহাশয়ের চাকারভর্তি সাহেব সঙ্গত রচনা করেন, তবে মস্ত একটা সামাজিক সমস্যার সমাধান হইয়া যায়। এই উপায়ে প্রবীণ নবীন সমস্ত বড় বড় লেখকদের রচনা অদল বদল করিয়া ছাঁটিয়া তালি দিয়া নির্দোষ চিরস্থায়ী সাহিত্যে পরিণত করা যাইতে পারে।

আমাদের দ্বিতীয় কর্তব্য—ভবিষ্যতের জন্য আদর্শ-নির্দেশ। এই আদর্শ এমন হওয়া চাই যাতে আর্ট ও সমাজ দু-ই বজায় থাকে।

আর্ট কি? এক কথায় বলা যাইতে পারে—যা ভাল লাগে তাই আর্টের অঙ্গ বা রসবস্তু, এবং তা ভদ্রজনের মুখরোচক করিয়া পরিবেশন করাই আর্ট। অবশ্য একই বস্তু সকলের ভাল না লাগিতে পারে, অতএব আর্টের সৃষ্টি ও উপভোগ কতকটা ব্যক্তিগত। কিন্তু এমন জিনিস অনেক আছে যা অনেকেরই ভাল লাগে কেবল মাত্রার তারতম্য লইয়াই বিবাদ। সকলেই বলে—দুধ অতি উপাদেয় বস্তু, কিন্তু কেউ ঢকঢক করিয়া খায়, কেউ একটু-আধটু খায়। পেঁয়াজের দুর্গন্ধ প্রসিদ্ধ, মাত্রা-ভেদে ভদ্র-অভদ্র অনেকেরই রুচিকর। অতএব দুধ ও পেঁয়াজ দুই অপরিহার্য রসবস্তু! তথাপি, সমাজ মনে করে—দুধ যত খাওয়া যায় ততই বলবৃদ্ধি হয়, কিন্তু পেঁয়াজ বেশী মাত্রায় বিকট। তাই আমরা গতানুগতিক ভাবে দুধ-খোরকে বলি সাত্ত্বিক, পেঁয়াজ-খোরকে বলি নেড়ে। ইহা অন্ধ সমাজের কথা, আমাদের অন্তরের কথা নয়। দয়া দাক্ষিণ্য ভক্তি প্রীতির কথা শুনিতে আমাদের বেশ ভাল লাগে তা অবশ্য মানি, কিন্তু কেচ্ছা-কেলেঙ্কারি, খুনোখুনি-ব্যভিচার, নরমাংস, নারীমাংস —এ সকলও উপযুক্ত অনুপানের সহিত কম উপভোগ্য নয়।

সর্বভুক্ পাঠক হাঁ করিয়া আছে, ওস্তাদ রসস্রষ্টা কাহাকেও বঞ্চিত করিতে, কিছুই বাদ দিতে পারেন না। তিনি শান্ত করুণ রসের স্রোত বহাইবেন, আবার ষড়্‌রিপুর বিচিত্র খেলা দেখাইয়াও তাক্ লাগাইয়া দিবেন। কিন্তু নিন্দকের মুখ বন্ধ করিবেন কোন্ উপায়ে? পূর্বাচার্যগণ তাহা দেখাইয়া গেছেন। ভারতচন্দ্র পায়সান্ন পরিবেশনের সঙ্গে কালীনামের গরম মসলা দিয়া শুঁটকী মাছ চালাইয়াছিলেন। কিন্তু এ যুগে তাহা চলিবে না, কারণ উক্ত মাছের নূতনত্ব নাই, কালীনামেরও আর তেমন হজম করাইবার ক্ষমতা নাই।

মনীষী রেনল্ড্স ও তাঁর ভারতীয় শিষ্যগণ উৎকৃষ্টতর উপায় অবলম্বন করিয়াছেন,—তাঁরা যথাসাধ্য আর্টের কেরামতি করিয়া অবশেষে দেখাইয়াছেন ধর্মের জয়, অধর্মের ক্ষয়। ইহাই নিন্দকের প্রকৃষ্ট প্রত্যুত্তর। এখন আর্টের সীমা আরও বর্ধিত হইয়াছে, প্রাচীন লেখকগণ যা স্বপ্নেও ভাবেন নাই এমন নব নব রসবস্তু আবিষ্কৃত হইয়াছে,—আলকাতরা হইতে স্যাকারিন, বানরের অঙ্গে নব যৌবনের গ্রন্থি, ছাগলের মনের গোপন কোণে উদ্দাম প্রেমের আদিধারা। কিছুই বাদ দিবার দরকার নাই, যা কিছু ব্যাপার হইয়া থাকে বা ঘটিতে পারে তা-ই আর্টের গণ্ডিতে পড়ে। কিন্তু শেষ রক্ষা চাই। যত ইচ্ছা নরক মন্থন করিয়া রত্ন উদ্ধার কর, কিন্তু উপসংহারে সমস্ত পাপাত্মার নাক কাটিয়া দাও।

একটি উদাহরণ দিয়া বুঝাইয়া দিব, কিন্তু প্লট মনে আসিতেছে না। অপরের প্লট যে আত্মসাৎ করিব তার জো নাই,—আজকালকার ছোকরারা অতি চালাক, রুশিয়া হইতে চুরি করিলেও ধরিয়া ফেলিবে। অতএব ঋণ স্বীকার করিয়াই চন্দ্রশেখর হইতে দু-একটি চরিত্র লইব। বঙ্কিমচন্দ্র শৈবলিনীকে মন্দ আঁকেন নাই, তবে প্রায়শ্চিত্তটা বেশী হইয়াছে,—আজকাল অত না হইলেও চলে। কিন্তু আধুনিক আর্টের ব্যাপ্তি না জানায় প্রতাপকে তিনি একেবারে পঙ্গু করিয়া ফেলিয়াছেন। এই প্রতাপের চরিত্র আমূল সংশোধিত করিয়া কিঞ্চিৎ নমুনা দেখাইতেছি।—

প্রতাপ রায় মরে নাই। ঘা সারিবামাত্র সে চন্দ্রশেখরের বাড়ি আসিয়া হাঁকিল —ভটচায, ও ভটচায।

চন্দ্রশেখর নামাবলী গায়ে খড়ম পায়ে আসিয়া বলিলেন,—কে ও, প্রতাপ যে। বেশ সেরেচ বাবা?

প্রতাপ একটি তাড়ি-রঙের ধুতির উপর তাড়ির ভাঁড়ের রঙের মেরজাই পরিয়া আসিয়াছে। তার চোখ লাল, দৃষ্টি উদ্‌ভ্রান্ত। টলিতে টলিতে বলিল—শৈবলিনীকে ডেকে দিন।

চন্দ্রশেখর মাথা নীচু করিয়া একটু ভাবিয়া বলিলেন—নাই বা দেখা করলে।

—দেখা করতে আমি আসি নি, একেবারে নিয়ে যেতে এসেচি। ডাকুন শীগ্‌গির।

—সে কি প্রতাপ? তিনি যে কুল-বধূ।

—হলেনই বা, এক কুল ছেড়ে অন্য কুলে যাবেন, আমি তো আর লরেন্স ফস্টর নই। সব ঠিক করেচি, তোকি খাঁ প্রস্তুত, আজই শৈবলিনীকে মোছলমান বানিয়ে দেবে,—তার পর আপনাকে তাল্লাক, আমার সঙ্গে নিকে। আমার নাম এখন আফ্‌তাব খাঁ। ভয় নেই ঠাকুর, জাত যাবে না, কালই আবার রামানন্দ স্বামীকে ধরে দুজনে শুদ্ধি নিয়ে নেব।

চন্দ্রশেখর বসিয়া পড়িয়া বলিলেন—তুমি কি জাল-প্রতাপ?

প্রতাপ বজ্র-নিনাদে বলিল—আমি জাল! মূর্খ ব্রাহ্মণ, কাহার সম্পত্তি তুমি ভোগ করিতে চাও? একই বৃন্তে দুটি ফুল কে ছিঁড়িয়াছিল? (মূল গ্রন্থ দেখ) ভণ্ড জ্যোতিষী, শৈবলিনীর অন্তরের কথা বিবাহের পূর্বে গণিয়া দেখ নাই?

চন্দ্রশেখর কাতর কণ্ঠে কহিলেন—খুবই অন্যায় হয়ে গেছে বাবা। স্ত্রী-চরিত্র তো জ্যোতিষে গণা যায় না। এই কলিকালে যে বিবাহের পূর্বে প্রেম হতে পারে তা জানতুমই না। যেতে দাও বাবা, যেতে দাও—যা হবার হয়ে গেছে। বেচারী এখন শান্তিতে আছে, সংসারধর্ম করচে, পুরনো কথা সব ভুলেচে। আহা, আর তাকে উদ্‌ব্যস্ত করো না।

প্রতাপ উন্মত্তের ন্যায় হাসিয়া বলিল—এই বিদ্যে নিয়ে তুমি পণ্ডিতি কর? যে অন্তরে অন্তরে আমারই, তাকে তুমি কোন্‌ অধিকারে আটকে রাখবে? বল ব্রাহ্মণ, বল বল। যে আমার শৈশব-সঙ্গিনী, সে আজু কাঁহা মেরী হৃদয়কী-ঈ-ঈ—(স্টার থিয়েটার দেখ)

চন্দ্রশেখর ভীত হইয়া বলিলেন—একটু ঠাণ্ডা হও বাবা। আমি বুঝিয়ে দিচ্চি।—পাপের স্পর্শ হতে কেউ রক্ষা পায় না, শৈবলিনীও ছেলেবেলায় পাপে পড়েছিলেন—

—অ্যাঁ! পূর্বরাগ পাপ?

—সর্বত্র পাপ নয় বাবা। কিন্তু যেখানে স্বাধীন বিবাহ চলিত নেই, সেখানে পূর্বরাগের ফলে পরে শান্তিভঙ্গ হতে পারে, সেজন্যই পাপ।

—তবে পাপীয়সীকে ছেড়ে দাও না ঠাকুর।

—খাপ্‌পা হয়ো না বাবা। পাপ হলই বা—ইন্দ্রিয়াণি প্রমাথিনি,—অমন একটু-আধটু পাপ আমরা সবাই করে থাকি। কিন্তু সেটা নির্মূল করাও যায়। শৈবলিনী মন্ত্রলাভ করেছেন, যে মন্ত্রবলে চিরপ্রবাহিত নদী অন্য খাতে চালানো যায়। (মূল গ্রন্থ দেখ)

—বুঝেচি বুঝেচি, বুজরুকি করে তাকে আটকে রাখতে চাও! ও চলবে না ঠাকুর, তুমি তাকে আটকাবার কে? আমার শৈবলিনীকে চাই, এক্ষুনি এক্ষুনি। উচাটন মন যারে ধরিবারে ধায়, তারে কেন-ক্যানও-কেন নাহি পায়! (স্টার থিয়েটার দেখ)

চন্দ্রশেখর খাড়া হইয়া উঠিয়া বলিলেন—ক্যানও নাহি পায় তা আমি বুঝিয়ে দিচ্চি। রামচরণ, অ রামচরণ—

রামচরণ এখন ভটচায-বাড়িতেই কাজ করে। সাড়া দিল—আজ্ঞে।

—ওরে নিয়ে আয় তো আমার ছড়িটা, সেই বেতের লিক্‌লিকে ছড়ি। বাঁশের লাঠিটা নয়, বুঝেচিস্‌?

প্রতাপ বলিল—ছড়ি কি হবে, ভটচায?

—তোমায় লাগাব। দু-এক ঘা খেলেই বুদ্ধি সাফ হয়ে যাবে। রামচরণ, জল্‌দি—

প্রতাপ লাফাইয়া উঠিয়া বলিল—অ্যাঁ, মারবে? প্রতাপ রায়ের গায়ে হাত? তবে রে পাজী, শুয়ার—

—অ রামচরণ, বেতের ছড়িতে হবে না রে, বাঁশের লাঠিটাই আন্‌—

প্রতাপ সদর্পে পলায়ন করিল। আর্ট ও সমাজধর্ম দু-ই বজায় রহিল, অথচ লাঠি ভাঙিল না।

❑

---

চিরকুমার সভা সম্বন্ধে দুটো আপত্তি জানিয়েছিলেন। —এমন মজার একটা ঘটনায় কবি কেন এক বালবিধবা চরিত্র রাখলেন—শৈলবালা-অবলাকান্তবাবু। দ্বিতীয় ব্যাপারটি ভয়ানক—কবি ভাবলেন না 'ফেণী' পূর্ণকে বিয়ে করে চলে গেলে একা বৃদ্ধ চন্দ্রবাবুকে কে দেখবে; উচিত ছিল ওঁরও একটা বিয়ে দেওয়া। জগত্তারিণী হলেও চলত। এটি বলেছিলেন ওঁর দৌহিত্রী, আমার মাকে। —সঃ।

# তামাক ও বড় তামাক

(১৩৫৬/১৯৪৯)

মানুষ ও জন্তুর মধ্যে প্রধান প্রভেদ এই যে, মানুষ নেশা করিতে শিখিয়াছে, জন্তু শেখে নাই। বিড়াল দুধ মাছ খায়, অভাবে পড়িলে হাঁড়ি খায়, ঔষধার্থে ঘাস খায়, কিন্তু তাকে তামাকের পাতা বা গাঁজার জটা চিবাইতে কেউ দেখে নাই। মানুষ অন্ন-বস্ত্রের সংস্থান করে, ঘর-সংসার পাতে, জীবন-ধারণের জন্য যা-কিছু আবশ্যক সমস্তই সাধ্যমত সংগ্রহ করে, কিন্তু এতেই তার তৃপ্তি হয় না—সে একটু নেশাও চায়। অবশ্য গম্ভীর-প্রকৃতি হিসাবী লোকের কথা আলাদা। তাঁদের কাছে নেশা মাত্রই অনাবশ্যক; কারণ তাতে দেহের পুষ্টি হয় না, জ্ঞানেরও বৃদ্ধি হয় না, বরঞ্চ অনেক ক্ষেত্রে অপকারই হয়। তথাপি বহু লোক কোনও অজ্ঞাত অভাব মিটাইবার জন্য নেশার শরণাপন্ন হয়।

নেশা বহু প্রকার, যথা তামাক গাঁজা মদ সঙ্গীত কাব্য উপন্যাস প্রভৃতি। সকলগুলির চর্চার স্থান এই ক্ষুদ্র পত্রিকায় নাই, সুতরাং তামাক ও গাঁজা সম্বন্ধেই কিঞ্চিৎ আলোচনা করা যাক।

তামাক আবিষ্কারের সঙ্গে সঙ্গেই তার নিন্দক জুটিয়াছে। তামাক খাইলে ক্ষুধা নষ্ট হয়, বুদ্ধি জড় হয়, হৃৎপিণ্ড দূষিত হয়, ইত্যাদি। কিন্তু কে গ্রাহ্য করে? জগতের আবাল-বৃদ্ধ তামাকের সেবক, বনিতারাও হইয়া উঠিতেছেন। তামাকের বিরুদ্ধে যেসব ভীষণ অভিযোগ শোনা যায়, তামাক-খোর তার খণ্ডনের কোন প্রয়াসই করে না, শুধু একটু হাসে ও নির্বিকারচিত্তে টানে। কিন্তু তাদের অন্তরে যে জবাব অস্ফুট হইয়া আছে, আমরা তার কতকটা আন্দাজ করিতে পারি।—মশায়, তামাক জিনিসটা স্বাস্থ্যের অনুকূল না হইতে পারে, কিন্তু স্বাস্থ্যই কি সব চেয়ে বড়? একটু না হয় ক্ষুধা কমিল, চেহারায় পাক ধরিল, হৃৎপিণ্ড ধড়ফড় করিল,—কিন্তু আনন্দটা কি কিছুই নয়? মোটের উপর লাভটাই আমাদের বেশী। লোকসানের মাত্রা যদি বেশী হইত, তবে আপনিই আমরা ছাড়িয়া দিতাম, উপদেশের অপেক্ষা রাখিতাম না। আমাদের শরীর মন বেশ ভালই আছে, ভদ্র-সমাজে কেউ আমাদের অবজ্ঞা

করে না। হাঁ, কোন কোন অর্বাচীনের তামাক খাইলে মাথা ঘোরে তা মানি; কিন্তু দু-এক জনের দুর্বলতার জন্য আমরা এত লোক কেন এই আনন্দ হইতে বঞ্চিত হইব?

এই সময় গঞ্জিকাসেবীর বাজখাঁই গলার আওয়াজ শোনা গেল—ভায়া, আমরাও আছি। আমাদের তরফেও কিছু বল।

তামাক-খোর ধমক দিয়ে বলেন—দূর হ লক্ষ্মীছাড়া গেঁজেল! তোদের সঙ্গে আমাদের তুলনা?

গাঁজা-খোর ক্ষুণ্ণ হইয়া বলিলেন—সে কি দাদা? তোমাতে আমাতে তো কেবল মাত্রার তফাত। তুমি খাও তামাক, আমি খাই বড়-তামাক। তোমরা শৌখিন বড়লোক, তাই বিস্তর আড়ম্বর,—রুপোর ফরসি, জমিদারি সটকা, সোনার সিগারেট-কেস, কলের চকমকি। আমরা গরীব, তাই তুচ্ছ সরঞ্জামের বড়বড় নাম রাখিয়াই শখ মিটাই। গাঁজা কাটিবার ছুরিকে বলি রতন-কাটারি, কাঠের পিঁড়িকে বলি প্রেম-তক্তি, ধোঁয়া ছাঁকিবার ভিজা ন্যাতাকে বলি জামিয়ার, গাঁজা ডলিবার সময় মন্ত্র বলি—বোম্ শঙ্কর কঙ্কড় কি ভোলা! আমাদের নেশার আয়োজনেই কত কাব্য-রস—তোমরা তো পরের প্রস্তুত জিনিস টানিয়াই খালাস। আর, আনন্দের কথা যদি ধর, তবে তোমরা বহু পশ্চাতে। ত্বরিতানন্দ জান? আমরা তাই উপভোগ করি। স্বাস্থ্য? তার জবাব তো তোমরা নিজেরাই দিয়াছ। আমরা স্বাস্থ্যের উপর একটু বেশী অত্যাচার করি বটে, কিন্তু আনন্দটি কেমন? না হয় গলাটা একটু কর্কশ হইল, চোখ একটু লাল হইল, চেহারাটা একটু চোয়াড়ে হইল, কিন্তু মোটের উপর শরীর মন ঠিকই আছে।

হিসাবী সমাজহিতৈষী দুই তরফের কথা শুনিয়া বলিলেন—তোমাদের বচসা মিটানো বড়ই শক্ত কাজ। আমি বলি কি—তোমরা দু দলই বদ অভ্যাস ত্যাগ কর। শরবত খাও, ভাল ভাল জিনিস খাও, যাতে গায়ে গত্তি লাগে, যথা লুচি-মণ্ডা। প্রকৃত আনন্দ তাতেই আছে।

তামাক-খোর বলিলেন—শরবত খুব স্নিগ্ধ, লুচি-মণ্ডাও খুব পুষ্টিকর, সুবিধা পাইলেই আমরা তা খাই। কিন্তু এ সব জিনিসে আত্মা তৃপ্ত হয় না, আড্ডা জমে না। কিঞ্চিৎ নেশার চর্চা না করিলে মানুষে মানুষে ভাবের বিনিময় অসম্ভব। তামাক অবশ্য চাই, এইটিই নিরীহ প্রকাশ্য নেশা, আর সব নেশা অপ্রকাশ্য।

গাঁজা-খোর বলিলেন—ঠিক কথা। নেশা চাই বইকি, কিন্তু গাঁজাই পরাকাষ্ঠা। তোমাদের পাঁচ জনের উৎসাহ পাইলেই আমরা ভদ্র-সমাজে চালাইয়া দিতে পারি।

সমাজহিতৈষী চিন্তিত হইয়া বলিলেন—তাই তো, বড় মুশকিলের কথা। দেখিতেছি তোমরা কেউ-ই ধোঁয়া না টানিলে বাঁচিবে না। আচ্ছা, অক্সিজেন শুঁকিলে চলে না?

তামাক-খোর গাঁজা-খোর অবজ্ঞার হাসি হাসিয়া সমস্বরে কহিলেন—আজ্ঞে, ওটা অন্তিম কালে, হরিনামের সঙ্গে সঙ্গে। আপাতত কিছু সাকার সুগন্ধি সুস্বাদ মনোহারী ধোঁয়ার ফরমাশ করুন।

হিতৈষী নাচার হইয়া বলিলেন—তবে ঐ তামাক অবধি বরাদ্দ রহিল। তার উপর আর উঠিও না, ঐখানেই গণ্ডি টানিলাম।

গাঁজা-খোর অট্টহাস্যে বলিলেন—খুব বুদ্ধি আপনার! নেশার তত্ত্ব আপনি কিছুই বোঝেন না। ঐ তামাকই তো একটু একটু করিয়া বেমালুম ভাবে গাঁজায় পরিণত হইয়াছে—তামাক-তামা-তাজা-গাঁজা। 'মৌচাক'এর শিশু পাঠকরাও এই তত্ত্ব জানে। কোথায় গণ্ডি টানিবেন?

সমাজহিতৈষী মহাশয় হতাশ হইয়া বলিলেন—তবে মর তোমরা পীত্বা পীত্বা পুনঃ পীত্বা। দিন কতক যাক, তারপর বুঝিব কার পরমায়ু কত কাল।



# সমালোচনা

॥ ১ ॥

**জীবনস্মৃতি**—রবীন্দ্রনাথ ঠাকুর। বিশ্বভারতী গ্রন্থালয়, ২, বঙ্কিম চাটুজ্যে স্ট্রীট, কলিকাতা। আকার ৯১/২ × ৬১/৪ ইঞ্চ, ২২৩ পৃষ্ঠা। মূল্য সাড়ে তিন টাকা।

এই রচনা পুস্তকাকারে প্রথম প্রকাশিত হয় ১৩১৯ সালে, তার পর এ পর্যন্ত আরও ছ বার ছাপা হয়েছে। বর্তমান সংস্করণের একটি বৈশিষ্ট্য এই যে, গ্রন্থে উল্লিখিত অনেক ব্যক্তি, বিষয় এবং ঘটনা সম্বন্ধে পাদটীকা দেওয়া হয়েছে। দ্বিতীয় এবং প্রধান বৈশিষ্ট্য—গ্রন্থের শেষে যোজিত একান্ন পৃষ্ঠা ব্যাপী 'গ্রন্থপরিচয়', কবির বংশলতা, এবং বর্ণক্রমিক উল্লেখপঞ্জী।

রবীন্দ্রনাথ 'জীবনস্মৃতি'র সূচনায় লিখেছেন—'এই স্মৃতির মধ্যে এমন কিছু নাই যাহা চিরস্মরণীয় করিয়া রাখিবার যোগ্য।...নিজের স্মৃতির মধ্যে যাহা চিত্ররূপে ফুটিয়া উঠিয়াছে তাহাকে কথার মধ্যে ফুটাইতে পারিলেই তাহা সাহিত্যে স্থান পাইবার যোগ্য।...এই স্মৃতিগুলি সেইরূপ সাহিত্যের সামগ্রী। ইহাকে জীবন-বৃত্তান্ত লিখিবার চেষ্টা হিসাবে গণ্য করিলে ভুল করা হইবে। সে হিসাবে এ লেখা নিতান্ত অসম্পূর্ণ এবং অনাবশ্যক।

রবীন্দ্রনাথ যাই বলুন, পাঠকবর্গের কাছে এই রচনা শুধুই সাহিত্য নয়। জীবনবৃত্তান্ত হিসাবে 'এ লেখা নিতান্ত অসম্পূর্ণ' হতে পারে; কিন্তু 'অনাবশ্যক' মোটেই নয়। কেউ যদি নিজের সম্বন্ধে কোনও কথা নাও বলেন তথাপি নানা উপায়ে তাঁর জীবনের একটা ইতিহাস সংকলন করা যেতে পারে। অধিকাংশ জীবনবৃত্তান্ত এই রকম। কিন্তু এসব বৃত্তান্ত যতই উত্তম হক, তা মূলত বাহ্যদৃষ্ট জীবনচরিত, অর্থাৎ কীর্তি বা আচরণের ইতিহাস। মানসিক ইতিহাস বা স্বভাবের প্রকৃত পরিচয় জানবার শ্রেষ্ঠ উপায় আত্মচরিত, তা যতই অসম্পূর্ণ হক। 'জীবনস্মৃতি'র একটি পরিত্যক্ত পাণ্ডুলিপির সূচনায় রবীন্দ্রনাথ লিখেছেন—'সম্প্রতি নিজের জীবনটা এমন এক জায়গায় আসিয়া দাঁড়াইয়াছে যখন পিছন ফিরিয়া তাকাইবার অবকাশ পাওয়া গেছে—দর্শকভাবে নিজেকে আগাগোড়া দেখিবার যেন সুযোগ পাইয়াছি। ইহাতে এইটে চোখে পড়িয়াছে যে, কাব্যরচনা ও জীবনরচনা ও-দুটো একই বৃহৎ রচনার অঙ্গ।' এই পশ্চাদ্দর্শন বা restrospectionএর জন্যই 'জীবনস্মৃতি' অমূল্য গ্রন্থ।

বর্তমান সংস্করণের শেষে যে 'গ্রন্থপরিচয়' সন্নিবিষ্ট হয়েছে তা মূল গ্রন্থের পরিপূরক এবং অত্যন্ত চিত্তাকর্ষক। যাঁদের চেষ্টায় এই সুদৃশ্য সুমুদ্রিত তথ্যবহুল সংস্করণটি প্রকাশিত হয়েছে তাঁরা অশেষ প্রশংসার যোগ্য।

৫/৪/৪৪

॥ ২ ॥

**শরৎচন্দ্রের পত্রাবলী**—শ্রীব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কর্তৃক সংকলিত। প্রকাশক—বুকল্যান্ড লিমিটেড। ৭ × ৫ ইঞ্চ। ৩৯০ পৃষ্ঠা। মূল্য তিন টাকা।

কীর্তিমানের শ্রেষ্ঠ পরিচয় তাঁর কীর্তি। আর কিছু না জানলেও আমাদের বিশেষ ক্ষতি হয় না। কিন্তু কীর্তিই সমগ্র পরিচয় নয়। তাঁর আকৃতি প্রকৃতি পছন্দ অপছন্দ প্রভৃতিও লোকে জানতে চায়। বিশেষত যিনি জনপ্রিয় গল্পলেখক এবং বিচিত্র চরিতাবলীর স্রষ্টা, তিনি স্বয়ং কি রকম সে সম্বন্ধে লোকের কৌতূহলের অন্ত থাকে না।

মৃত ব্যক্তির ঘনিষ্ঠ পরিচয় পাবার শ্রেষ্ঠ উপায় তাঁর চিঠিপত্র। 'শরৎচন্দ্রের পত্রাবলী' তাঁর গল্পের মতই চিত্তাকর্ষক। এই চিঠিগুলির বেশীর ভাগ তিনি স্বচ্ছন্দে বিশ্বস্ত জনকে লিখেছিলেন। ভবিষ্যতে ছাপা হবে এমন চিন্তা তাঁর মনে ছিল না। সতর্কভাবে লেখা না হলেও এগুলি তাঁর বিশিষ্ট প্রতিভায় মণ্ডিত। এই সংকলনে আমরা যে ব্যক্তির পরিচয় পাই তিনি সরল, বন্ধুবৎসল, স্নেহাকাঙ্ক্ষী, একটু অভিমানী, বিনয়ী ও পরিহাসপ্রিয়। তিনি খোলাখুলি মতামত প্রকাশ করেন, তীক্ষ্ণ বিদ্রূপ করেন। পরের দুঃখে কাতর হন, বাড়ির পশুপক্ষীর মৃত্যুও সইতে পারেন না। প্রায়ই অসুখে ভোগেন, ছবি আঁকেন, বিস্তর বই পড়েন, হার্বার্ট স্পেনসারের দর্শন সম্বন্ধে আলোচনা করতে ইচ্ছা করেন, 'আবগারী ব্যাটাদের হার মানিয়েছিলাম' বলে গর্ব করেন, কারও কাছে অপরাধ করেছেন মনে করলে অসংকোচে মার্জনা চান। তিনি জানিয়েছেন যে তিনি ethics বোঝেন, কারও চেয়ে কম বোঝেন বলে মনে করেন না। শুধু গল্প নয়, সকল বিষয়েই তিনি প্রবন্ধ লিখতে পারেন, কেবল পদ্য পারেন না। আরও লিখেছেন—'আমার বাংলা ভাষার উপর দখল নেই বললেই চলে, শব্দসঞ্চয় খুব কম। কাজেই আমার লেখা সরল হয়; আমার পক্ষে শক্ত করে লেখাই অসম্ভব।'

৬/৩/৪৮



# পত্রাবলী

সারাজীবন অসংখ্য লোকের—নামী অনামী, কিছু বেনামীও—চিঠি পেয়েছেন রাজশেখর বসু। রোজ ভোরে তাঁর প্রথম কাজই ছিল নিজের হাতে সেসবের—শেষোক্ত দল বাদে—উত্তর লেখা। অতি সামান্য ব্যক্তির চিঠিও কখনও অবহেলিত হত না। হঠাৎ মনে পড়ল প্রায় ৪৫/৪৬ বৎসর আগে পাওয়া এক মানসিক রোগীর বিশাল চিঠি। অতি পরিচিত রোগ—'সকলে আমাকে মেরে ফেলার মতলব করছে।' ঠিকানা ছিল—'Footpath in front of...' বোধহয় দিল্লীর কোনও পরিচিত ভবন। পাওয়ামাত্র কি আন্তরিক সান্ত্বনা দিয়ে বুঝিয়ে তাঁকে চিঠি দিয়েছিলেন সেই ঠিকানাতেই। অনেক সারগর্ভ আলোচনার চেয়ে এ অনেক বড় মানবিকতা।

তবে তাঁর ফাইলে সবচেয়ে বেশী চিঠি দেখেছি বোধহয় বু. ব.—শ্রীবুদ্ধদেব বসুর। রাজশেখর তিরোধানের পরে প্রকাশিত 'কবিতা' পত্রিকার চৈত্র ১৩৬৬ সংখ্যায় তাঁর অসামান্য লেখার কিছু উদ্ধৃতি অবশ্যকর্তব্য।—"...অসংখ্য বার পত্রাঘাত করেছি তাঁকে... বিদ্যুদ্বেগে উত্তর এসেছে, যেমন এককালে শান্তিনিকেতন থেকে আসতো, কখনও, কোনও তুচ্ছ বিষয়েও, নিরাশ করেন নি।...তাঁর চিঠি ছিলো পড়তে ভালো, চোখে দেখতেও কম ভালো নয়—তাও রবীন্দ্রনাথের মতো—এক-একটি পোস্টকার্ডও তাঁর হস্তাক্ষরের গুণে নয়নাভিরাম...। রাজশেখরের হাতের লেখা ছিলো সাবেকি দিশি ছাঁদের, অক্ষরগুলোর ধরণ একটু ঋজু, তাদের স্পষ্টতা অসামান্য—তা একেবারেই রাবীন্দ্রিক নয় বলেই রাবীন্দ্রিকের সঙ্গে তুলনীয়। আর, রবীন্দ্রনাথের চিঠি যেমন উচ্ছল ও বর্ণাঢ্য, তাতে যেমন বোঝা গেছে কোনও সাধারণ কথাকেও কত মনোমুগ্ধকর করে বলা যায়, অলংকরণের কী অসীম সম্ভাবনা তাঁর ভাষার মধ্যে নিহিত, তেমনি রাজশেখরের চিঠিতে দেখেছি ভাষা কত পরিমিত ও পরিচ্ছন্ন হতে পারে, কত অল্প কথায় সব কথা বলা যায়...। রবীন্দ্রনাথের চিঠি থেকে সব সময়েই কিছু উপরি-পাওনা জুটতো আমাদের, আর রাজশেখরের চিঠি যেন আক্ষরিক অর্থে যথেষ্ট—একটু বেশি নেই তাতে, কিন্তু একফোঁটা কমতিও নেই; আর এই নিরাভরণ সৌষ্ঠবে ভারি একটি তৃপ্তি আছে আমাদের।..."

অবশ্য অনেক প্রবন্ধের মতন রাজশেখরের বহু চিঠিই দুষ্প্রাপ্য: মাত্র পাঁচটি দিয়েই ক্ষান্ত হতে হল। এর প্রথমটি অতি গুরুত্বপূর্ণ—১৯৩৩এ লেখা।

বাংলা টাইপ সংস্কার সংক্রান্ত এই চিঠির একটি অসম্পূর্ণ অংশ পেয়েছি। প্রাপকের নাম নেই। অবশ্যই বাংলা ভাষা-শব্দ-লিপিতে প্রাজ্ঞ কোনও ব্যক্তি। আর 'শ্রদ্ধাস্পদেষু' 'সত্যবাবু' ও 'পটারির ব্যাপার'—তিনটি সূত্র থেকে প্রায় অখণ্ড অনুমান—প্রাপক শ্রীযোগেশচন্দ্র রায় বিদ্যানিধি। তাঁর মতন অতি অল্প কয়েকজনকেই রাজশেখর বসু এমন সম্বোধন করতেন। 'পটারি' ইত্যাদি নানান বিষয় যোগেশচন্দ্র নিরীক্ষা করতেন। তাঁর (জ্যেষ্ঠ?) পুত্র— ক্যাপটেন 'সত্য' রায়—রাজশেখর-সুহৃদ্ ছিলেন।

প্রেরকের নাম নেই, ঠিকানা আছে। বেঙ্গল কেমিক্যাল ও বকুলবাগানের মাঝের আড়াই বৎসর ওই ছিল রাজশেখরের ঠিকানা। আর আছে তাঁর বু.ব.কথিত রবীন্দ্র-প্রতিদ্বন্দ্বী হস্তাক্ষর। তাতেই করা সঙ্গের দুটি টাইপএর অসামান্য 'এঞ্জিনিয়ারিং ড্রইং'।

—স:।

॥ ১ ॥

৩০বি সুকিয়া স্ট্রীট, কলিকাতা
২৬ মার্চ ১৯৩৩

শ্রদ্ধাস্পদেষু

সত্যবাবুর কাছে শুনিলাম আপনি আমাকে একটা চিঠি লিখিয়াছেন। সে চিঠি পাই নাই। পটারির ব্যাপার মিটিয়া গিয়াছে জানিয়া সুখী হইলাম।

আপনাকে একটা বড় চিঠি লিখিতেছি। সম্প্রতি রবীন্দ্রনাথ বাংলা ছাপার অক্ষর সংস্কারে মন দিয়াছেন। ইউনিভার্সিটি এই চেষ্টার অনুমোদন করিয়াছে। এখনও কোন পাকা কমিটির নিয়োগ হয় নাই, কেবল রবীন্দ্রনাথের সঙ্গে কয়েকজনের আলোচনা চলিতেছে। আপনি বহুকাল ধরিয়া যে চেষ্টা একাকী করিয়া আসিতেছেন, ইউনিভার্সিটির কর্তৃত্বে ও রবীন্দ্রনাথের প্রভাবে এখন তাহা কার্যে পরিণত হইবার সম্ভাবনা দেখা দিয়াছে। তবে শেষ পর্যন্ত হয়ত কিছুই হইবে না, কারণ, বাধা দিবার লোকের অভাব নাই। নূতন টাইপ নির্মাণে অনেক টাকা খরচ, ইউনিভার্সিটি তাহাতে রাজী হইবে কিনা সন্দেহ।

রবীন্দ্রনাথের সঙ্গে আমার কয়েকবার কথা হইয়াছে। তাঁহার উৎসাহ এত প্রবল যে রেফের পর দ্বিত্ব বাদ দিতে রাজী হইয়াছেন, এমন কি, 'পণ্ডিত' লিখিতেও আপত্তি নাই। নানা লোকে নানা প্রস্তাব আনিতেছেন, উৎকট প্রস্তাবও হইতেছে। অক্রূর বাবু (প্রবাসীতে যাঁহার প্রবন্ধ বাহির হইয়াছে) ইউনিভার্সিটির ছাপাখানায় কাজ করেন। ইনি অক্ষর সংস্কারের একটা পদ্ধতি স্থির করিয়াছেন, কিন্তু তাঁহার সকল প্রস্তাব আমার পছন্দ নয়। যে ব্যবস্থা আমার ভাল বোধ হইতেছে তাহা এই পত্রে সংক্ষেপে জানাইতেছি। আপনার অভিমত পাইলে রবীন্দ্রনাথকে জানাইব

২

আমার প্রস্তাবের ভূমিকা—

১। টাইপের সংখ্যা ১৮০র অনধিক হওয়া আবশ্যক, নতুবা লাইনোটাইপ বা মনোটাইপ যন্ত্রে কম্পোজ করা চলিবে না। টাইপ-রাইটারে আরও কম হওয়া চাই, কিন্তু তাহার ব্যবস্থা পরে হইতে পারিবে। যদি ১৮০টা ছাপার টাইপে লোকে অভ্যস্ত হয় তবে আরও কমাইয়া টাইপরাইটারের উপযুক্ত করা সহজ হইবে।

২। অভ্যস্ত লিপির অত্যধিক পরিবর্তন উচিত নয়। অবশ্য, কতকটা পরিবর্তন এবং তাহার জন্য সাধারণের বিরাগ অনিবার্য।

৩। যুক্তাক্ষর সহজবোধ্য হওয়া চাই।

৪। বহু বাংলা টাইপের গড়নে দোষ আছে। টাইপ-নির্মাতা সীস-এন্টিমনির শক্তির উপর জুলুম করিয়াছে। সাধারণ টাইপ (১ম চিত্র) বেশ মজবুত। কতকগুলি টাইপের মুখ উপরে বা নীচে একটু প্রসারিত (kerned। যথা—f, p, উ-স্বর জড়িত-ক। ২য় চিত্র)। এ রকম টাইপ একটু কম মজবুত কিন্তু প্রায় ভাঙে না। কতকগুলি টাইপ দুই খণ্ডে প্রস্তুত, জুড়িলে একটি অক্ষর হয় (৩য় চিত্র। ক+ু)। এই প্রকার kerned টাইপ অত্যন্ত অমজবুত। কু খু ইত্যাদির অখণ্ড টাইপ আছে, তাহা প্রায় ভাঙে না। কিন্তু আপনি যখন রু শু লেখেন, তখন শেষোক্ত kerned টাইপ জুড়িয়া ছাপা হয় এবং উ-কার প্রায় ভাঙে।

অতএব, টাইপ এমন হইবে যে কেবল পাশাপাশি সাজাইয়া দিলেই চলিবে, এক টাইপের শাখা অন্য টাইপের মাথায় বা নীচে বসিবে না।

৫। কতকগুলি অক্ষর এত জটিল যে ছাপার প্রায় অস্পষ্ট হয়। নব-উদ্ভাবিত অক্ষরের আকৃতি যথাসম্ভব সরল হওয়া উচিত।

॥ ২ ॥

শ্রীহরিচরণ বন্দ্যোপাধ্যায়।

৭২ বকুলবাগান রোড, কলিকাতা
২১/৮/৪০

পরমশ্রদ্ধাস্পদেষু

অনেকদিন আপনার সাক্ষাৎ লাভ হয় নাই, আশা করি ভাল আছেন।

একখানা চলন্তিকা ৩য় সংস্করণ পাঠাইলাম। ছাপার ভুল ছাড়া যদি কোনও ত্রুটি আপনার নজরে পড়ে তবে জানাইলে কৃতজ্ঞ হইব। চলন্তিকার ৪র্থ সংস্করণের জন্য এখন হইতে সংশোধনাদি করিতেছি এবং আপনার শব্দকোষ হইতে অনেক সাহায্য পাইতেছি।

আধুনিক বাংলা সাহিত্যে বহুপ্রচলিত কতকগুলি তদ্ধিত প্রত্যয়ান্ত শব্দের শুদ্ধি সম্বন্ধে নিঃসংশয় হইতে পারিতেছি না। আপনিও হয়তো এইগুলি বিচার করিয়াছেন। যদি আপনার মত আমাকে লেখেন তবে উপকৃত হইব। এখানে যেসকল পণ্ডিতের সঙ্গে আমার আলাপ আছে তাঁহারা একমত নহেন। কেহ কেহ বলেন—সমাসবদ্ধ শব্দের উত্তর ঞিৎ, ণিৎ বা কিৎ প্রত্যয় হইলে কোথায় পূর্বপদের, কোথায় উভয়পদের, কোথায় বা কেবল উত্তরপদের আদ্যস্বরের বৃদ্ধি হয় তৎসম্বন্ধে বাঁধাধরা নিয়ম নাই, সংস্কৃত সাহিত্যে যে প্রয়োগ দেখা যায় তাহাই প্রমাণ। আমার প্রশ্ন এই।—আধুনিক প্রয়োজনে যেসকল নূতন শব্দ সৃষ্ট হইতেছে তাহাদের গঠন কি প্রকার হইবে? কয়েকটি উদাহরণ দিতেছি।—

অতিমানুষিক, আতিমানুষিক। বোধ হয় দুইটাই বর্জন করিয়া 'অতিমানুষ' লিখিলে চলে।

অর্থনৈতিক, আর্থনীতিক, অর্থনীতিক।

প্রত্নতাত্ত্বিক, প্রত্নতত্ত্বিক।—বোধ হয় 'প্রত্নতত্ত্বীয়', 'প্রত্নতত্ত্ববিৎ' বা 'প্রত্নবিৎ' লিখিলে সংশয় এড়ানো যায়।

বস্তুতান্ত্রিক, বাস্তুতান্ত্রিক।

রাজনৈতিক, রাজনীতিক।—যদি দুইটাই শুদ্ধ ও সমার্থক হয় তথাপি প্রয়োগের সুবিধার্থ প্রথমটি Political (রাজনীতি বিষয়ক), দ্বিতীয়টি

Politician (রাজনীতিজ্ঞ) অর্থে চালানো যায় কি? যেমন আজকাল Scientific অর্থে বৈজ্ঞানিক, Scientist অর্থে বিজ্ঞানী চলিতেছে।

সমসাময়িক, সামসময়িক, সমসময়িক।—প্রথমটিই চলিতেছে। 'সম+সাময়িক' এইরূপ ব্যুৎপত্তি ধরিলে চলে না কি? যেমন সমকালীন।

আন্তর্জাতিক।—বোধহয় প্রকৃত অর্থ—জাতির অন্তর্গত।

কিন্তু প্রচলিত অর্থ—International, অর্থাৎ বিভিন্ন রাষ্ট্রসম্বন্ধী। শেষ অর্থ সমর্থন করা যায় কি?

বিনীত
রাজশেখর বসু

॥ ৩ ॥

শ্রীদুর্গামোহন ভট্টাচার্য।

৭২ বকুলবাগান রোড, কলিকাতা
৪/২/৪৫

শ্রদ্ধাস্পদেষু

দুইটি শব্দের বানান সম্বন্ধে সংশয় নিরসনের জন্য আপনার শরণাপন্ন হইতেছি।

(১) Conduction-এর পরিভাষা করা হইয়াছে 'পরিবহন'। শেষে ণ হইবে কি?

(২) 'প্রবহমাণ' শব্দ আজকাল খুব দেখা যায়। ব্যাকরণ কৌমুদী এবং সংস্কৃত ব্যাকরণ প্রবেশিকা দুই পুস্তকেই ণত্ব প্রকরণে উদাহরণ রূপে 'প্রবহমাণ' দেওয়া হইয়াছে। কিন্তু ব্যাকরণ কৌমুদীতে পরস্মৈপদ-বিধান প্রকরণে পাণিনিসূত্র দেওয়া আছে 'প্রাদ্‌বহঃ' (পাঃ ১/৩/৮১)—প্র পূর্বক বহ্‌ ধাতু পরস্মৈপদী হয়। তাহা হইলে শানচ প্রত্যয়ান্তে 'প্রবহমাণ' কিরূপে সিদ্ধ হয়?

বহুকাল আপনার সহিত সাক্ষাৎ হয় নাই। আপনি ভাল আছেন জানিলে সুখী হইব।

বিনীত
রাজশেখর বসু।

॥ ৪ ॥

৩০/৪/৫২

সবিনয় নিবেদন

সমস্ত সুবিধা অসুবিধা বিচার করিয়া বহু পণ্ডিত যে বানান গ্রহণযোগ্য বলিয়া স্থির করেন, এবং বহু বিখ্যাত লেখক যদি সেই বানানে লেখেন, তবেই তাহা প্রামাণিক। ব্যক্তিবিশেষের খেয়াল অনুসারে রচিত বানান অগ্রাহ্য।

রা.ব.

॥ ৫ ॥

১৫/৬/৫৭

শ্রীযুক্ত বুদ্ধদেব বসু
প্রীতিভাজনেষু

আপনার ১০/৬ এর চিঠি। সংক্ষেপে উত্তর দিচ্ছি। কোনও ভুল শব্দ বা অর্থ যদি বহু শিক্ষিত লোকে বহুকাল ধরে চালাতে থাকে তবে কালক্রমে তা ভাষার অঙ্গীভূত হয়ে যায়, এ আমি মানি। সংস্কৃত শব্দও কালে কালে বদলেছে; বাঙলা ভাষার সুবিধার জন্য সংস্কৃত ব্যাকরণের নিয়ম ক্ষেত্র- বিশেযে সরলতর করা যেতে পারে, এও মানি। কিন্তু কোনও লেখক (যত বড়ই হন) অজ্ঞানে বা সজ্ঞানে ভুল প্রয়োগ করলেই বিনা বিচারে মেনে নিতে হবে তা মানি না। শব্দের প্রতিষ্ঠিত অর্থ বিকৃত করার চাইতে অশুদ্ধ নূতন শব্দের প্রয়োগও মন্দের ভাল।

---

৪নং পত্র। এক সাধারণ জন পোস্টকার্ড লিখে জানতে চেয়েছিলেন 'শিক্ষক, পক্ষে, লক্ষ্য, দক্ষতা' স্থানে 'শিক্‌খক, পক্‌খে, লক্‌খ, দক্‌খতা' বানান ব্যবহার ভুল কিনা। তারই এই দুই বাক্যের উত্তর।

ভাষা-বানান-শব্দপ্রয়োগের মূলমন্ত্র এই দুটি বাক্যে নিহিত। সর্ববিষয়ে স্বাধীনতা অবশ্যই কাম্য। তবে নয়ও। কারণ তার অবধারিত ফল যথেচ্ছাচার, anarchy। এই দুই বাক্যে তারই দৃঢ় সংকেত। —স:

| কর্তৃবাচ্য | কর্মবাচ্য |
|---|---|
| উৎপদ্যমান—যা উৎপন্ন হচ্ছে। | উৎপাদ্যমান—যা উৎপাদন করা হচ্ছে। |
| ঘূর্ণমান, ঘূর্ণায়মাণ—যা ঘুরছে। | ঘূর্ণ্যমান—যাকে ঘোরানো হচ্ছে। |
| প্রতীক্ষমাণ—যে প্রতীক্ষা করছে। | প্রতীক্ষ্যমান—যার জন্য প্রতীক্ষা করা হচ্ছে। |
| সেবমান—যে সেবা করছে। | সেব্যমান—যে সেবিত হচ্ছে। |

চাল্যমান—যাকে চালানো হচ্ছে। কর্তৃবাচ্যএর শানচ্ যুক্ত রূপ হয় না। কিন্তু চাল্যমানের অর্থ বিকৃত না করে যদি উল্লিখিত শব্দাবলীর নকলে চলতি অর্থে চলমান লেখা হয় তা মন্দের ভাল। যদি আরোহী বা আরোহণশীল অপছন্দ হয় এবং শানচ্ প্রত্যয়ের প্রতি একান্ত ঝোঁক থাকে, তবে আরোহ্যমাণ-এর অর্থে হস্তক্ষেপ না করে ব্যাকরণবিরুদ্ধ আরোহমাণ করাও মন্দের ভাল মনে করি।

ভ্রাম্যমাণ—-ণ হবে। প্রবহমান সংস্কৃত নয়, সেজন্য ন বিধেয়। একাধিক—একের চাইতে বেশী। লক্ষ, লক্ষ্য,—অর্থের ভেদ থাকলেও বাঙলা প্রয়োগে প্রায় সমান। অনুরূপ—উপলক্ষ্য,—লক্ষ।

চলন্তিকা ৮ম সংস্করণের প্রুফ সুদক্ষ লোক দেখে দিয়েছেন, বোধ হয় ছাপার ভুল নেই বা নগণ্য। ৯ম সং-এ অল্প শব্দ বাড়াবার ব্যবস্থা করেছি, কিন্তু আরও কিছু করবার শক্তি আমার নেই। নূতন অভিধান অনেক লেখা হয়েছে, আরও হবে। আপনি যেমন চান তাও হয়তো হবে। কিন্তু সব অভিধানকারই নিজের রুচি অনুসারে শব্দ সংকলন করেন, সকলকে তুষ্ট করা অসাধ্য।

কাদম্বরী থেকে উদ্ধৃত শব্দাবলী একটা খাতায় টোকা আছে। ঠিক বর্ণানুক্রমে নেই, ছাপাতে হলে সাজিয়ে নিতে হবে, কিছু টিপ্পনীও দিতে হবে। আমার পক্ষে সে কাজ এখন অসাধ্য। যদি করিয়ে নিতে পারেন তো খাতা দিতে পারি।

রা.ব.

❑

প্রকৃত 'সৃজনধর্মী' কাজ আর লেখাপড়া নিয়েই সারাজীবন কাটিয়েছেন রাজশেখর। অকাজে লোকের সঙ্গে মেশা, একই লোকের বারবার সান্নিধ্য এবং বিশেষত কোনও অনুষ্ঠানের সভাপতিত্বের অনুরোধ সযত্নে পরিহার করে গেছেন চিরকাল। প্রবলতম আপত্তি ছিল কোনও সংবর্ধনা নেওয়ায়।

চৌরঙ্গি রোডের একদা বিখ্যাত সপ্তাহব্যাপী কংগ্রেস উৎসবে প্রতিদিন এক গুণিজন সংবর্ধনা হত। বাড়িতে একেবারে দোতলার ঘরে তার অনুরোধ নিয়ে উপস্থিত হলেন কংগ্রেসের সর্বাধিনায়ক শ্রীঅতুল্য ঘোষ;—'দশ মিনিট থাকবেন, ইচ্ছে হলে কিছু বলবেন, ইচ্ছে না হলে কিছুই বলবেন না।' কিন্তু বিনীত প্রত্যাখ্যান নিয়ে তাঁকে ফিরে যেতে হল।

আশি বছরের জীবদ্দশায় এসবের ব্যতিক্রম হয়েছে সামান্য কয়েকবার।

পরিস্থিতি বদলে গেল ১৯৫৯এর শেষে ঘনঘন এপিলেপটিক ফিটের যন্ত্রণার পর। জীবনে প্রথম দেখা দিল কিছু লোকের সঙ্গে সামান্য বিষয়ে গল্প করার প্রবণতা। ১৯৫৬এ লেখা পরশুরামএর বটেশ্বরের অবদান গল্পের—'বটেশ্বরের কোথাও যাবার জো নেই, কথা কইবার লোকও নেই। তাঁর অনুরক্ত বন্ধুদের কেউ যদি এখন এসে পড়েন তো তিনি খুশী হন'—সত্য হয়ে উঠল রাজশেখর বসুর জীবনে। এই সময়ে প্রায়ই সন্ধ্যায় সদলবলে হাজির হতেন শ্রীগজেন্দ্রকুমার মিত্র। এককালের এক নিতান্ত অমিশুক ব্যক্তি প্রায় উন্মুখ হয়ে থাকতেন এই আড্ডার জন্য।

৪২ বৎসর আগের কথা, ছবির মতন মনে আছে—একদিন গজেন্দ্রবাবু বলে ফেললেন—আপনি কিছুতেই যখন কোথাও যাবেন না, আমরাই আপনার বাড়িতে এসে সংবর্ধনা দোব। এক না হলেও দুই, বড় জোর আড়াই কথায় রাজী হয়ে গেলেন। রবিবার, ১০ই জানুআরি ১৯৬০ দিন স্থির, যদিও ৮০ পূর্তি ১৬ই মার্চ। আমাকে আড়ালে বললেন—এরা আর সবুর করতে সাহস করলে না, যদি মারা যাই!

গজেন্দ্রবাবু ও শ্রীসুধীরচন্দ্র সরকারের উদ্‌যোগে অনেক সাহিত্য-জ্যোতিষ্কের সমাবেশে বকুলবাগানের বাড়িতে অনুষ্ঠিত হল সংবর্ধনা সভা। তারই এই উত্তর। জীবনে প্রথম ও শেষ আত্মবিশ্লেষণ—মিস্ত্রী-কেরানী, শিশুসাহিত্যের মতন বিপাংক্তেয় পরশুরাম-সাহিত্য ইত্যাদি—সঙ্গে চিরাচরিত সামান্য খোঁচা—'সৃজনধর্মী সাহিত্য'।

শেষ কয়েক মাসে লেখা ৪/৫টি প্রবন্ধ ছাড়া ব্যক্তিগত বিষয় নিয়ে সাধারণের জন্য এই তাঁর সর্বশেষ রচনা। এই সংকলনের একমাত্র 'ব্যক্তিগত' রচনা। —স: